সটীক ও সানুবাদ

# শ্রীস্তবপুষ্পাঞ্জলিঃ।

অর্থাৎ

শ্রীমদ্রূপ গোস্বামি কৃত স্তবমালা ও শ্রীমদ্রঘুনাথ দাস গোস্বামি
কৃত স্তবাবলি হইতে সংগৃহীত



শ্রীবৈষ্ণবগণের নিত্য প্রয়োজনীয় ভজনোপযোগী পাঠ্য স্তব নিচয়।



কলিপাবন অবতার প্রেমময় শ্রীকৃষ্ণচৈতন্য মহাপ্রভুর শ্রীচরণকমল
সেবাপরায়ণ শ্রীরাধারমণচরণ দাস সিদ্ধ মহাত্মার
কৃপাপাত্র শ্রীবটুদাস কর্ত্তৃক সম্পাদিত

এবং

তাড়াশ ভূপতি শ্রীরাধাবিনোদৈক জীবন শ্রীরাধাকুণ্ড বাসি
রাজর্ষি রায় বনমালি রায় বাহাদুরের সম্পূর্ণ সাহায্যে
শ্রীনিত্যস্বরূপ ব্রহ্মচারি কর্ত্তৃক
প্রকাশিত।

শ্রীধাম বৃন্দাবন।



# সমর্পণ পত্রম্।

পতিতপাবন অবতার প্রেমময় শ্রীকৃষ্ণচৈতন্য মহাপ্রভু
যাঁহার একমাত্র আরাধ্য দেবতা,

যিনি

ভোগ বিলাস শ্রীরাধাবিনোদদেবে সমর্পণ করিয়া শ্রীরাধাসরসীতীরে
রমণীয় মদন সুখদ নামক নিকুঞ্জ ভবন নির্ম্মাণ করতঃ শ্রীরাধাবিনোদ
দেবের প্রেম সেবায় অষ্ট প্রহর সময় অতিবাহিত করিতেছেন,

যিনি

সহস্র সহস্র অভ্যাগত অতিথি মণ্ডলীকে অযাচিত ভাবে শ্রীরাধাবিনোদ
দেবের মহা প্রসাদাদি বিতরণ দ্বারা শ্রীব্রজমণ্ডলে
অক্ষয় কীর্ত্তি সংস্থাপন করিতেছেন,

যিনি

রোগাক্রান্ত ও বৃদ্ধ বৈষ্ণবগণের দুঃখ মোচনে মুক্ত হস্ত, পরের দুঃখ
দেখিলেই যাঁহার হৃদয় বিগলিত হইয়া যায়, শ্রীগোস্বামি
অনুমোদিত শাস্ত্রানুশীলন ও রাগানুগা ভক্তি
যাজনই যাঁহার জীবনের মহাব্রত

এবং

শ্রীগোস্বামিগণের লুপ্ত গ্রন্থোদ্ধার ও প্রচার কার্য্যে ব্রতী হইয়া

যিনি

অজস্র মুদ্রা অকাতরে ব্যয় করিতেছেন

সেই

তাড়াশ ভূপতি উদার হৃদয় পরম ভাগবত রাজর্ষি
রায় বনমালি রায় বাহাদুরের
পবিত্র করকমলে প্রেমভক্তির অক্ষয় রস কল্প তরুর কুসুম নিচয়
অকৃত্রিম প্রীতি সহকারে উচ্ছ্বাসের সহিত সম্পাদক কর্ত্তৃক
সমর্পিত হইল।



# ভূমিকা।

কলিকবলিত জীবোদ্ধারক পতিতপাবন অবতার শ্রীকৃষ্ণচৈতন্য মহাপ্রভুর বিশেষ প্রিয়পাত্র শ্রীমদ্রূপ গোস্বামি কর্ত্তৃক রচিত, রসময় নাগরেন্দ্রশিরোমণি ও রসবতী নাগরচক্রবর্ত্তিণীর চিরপ্রিয় নিভৃত বিলাস-অরণ্যের কল্পবৃক্ষের প্রেমপ্রসূননিচয় নিখিলশাস্ত্র নিষ্ণাত ষট্‌সন্দর্ভ প্রভৃতি শ্রীগ্রন্থপ্রণেতা পরম-ভাগবত শ্রীমদ্‌জীব গোস্বামি কর্ত্তৃক স্তবমালারূপে গ্রথিত হইয়া রসিক ভক্ত-মণ্ডলির গলদেশে অদ্যাপি বিদ্যমান আছেন এবং শ্রীগৌরাঙ্গ প্রেমে মাতোয়ারা শ্রীনিত্যানন্দ প্রভু, যিনি পানিহাটীগ্রামে শ্রীরাঘব পণ্ডিতের বাটীতে কৃপা করিয়া যাঁহাকে শক্তি সঞ্চার করিয়াছিলেন সেই শ্রীমদ্রঘুনাথ দাস গোস্বামি, যিনি বৈরাগের চরম পরাকাষ্ঠা প্রদর্শন পূর্ব্বক শ্রীরাধাসরসীতীরে শ্রীগৌর-পরিকর পরিবৃত হইয়া ব্রজের নিগূঢ় রস নিজে আস্বাদন করিয়া ভক্তমণ্ডলীকে আস্বাদন করাইবার নিমিত্ত হৃদয়কাননস্থিত সুরম্যস্তবকল্পলতিকার সৌগন্ধ-শালী কুসুমনিচয় বিকসিত করাইয়া রসজ্ঞসভক্ত মধুপগণকে অদ্যাবধি লুব্ধ করাইতেছেন। আমরা বহুযত্ন ও পরিশ্রম স্বীকার করিয়া সভক্ত মধুপগণের সুবিধার নিমিত্ত সেই কুসুমনিচয় একত্র সংগ্রহ করিয়া রসিকভক্ত-মণ্ডলীর করকমলে স্তবপুষ্পাঞ্জলী নামে সমর্পণ করিতেছি। আশা করি সহৃদয়ভক্তমণ্ডলী অদোষদর্শী হইয়া শ্রীরাধাকৃষ্ণের লীলারসাত্মক স্তবকুসুম-সমূহ একবার অবলোকন করিয়া আমাদের শ্রম সফল করিবেন। ইতিপূর্ব্বে বহরমপুরনিবাসী পণ্ডিতপ্রবর শ্রীবৈষ্ণব গ্রন্থ প্রচারক পরমভাগবত শ্রীরাম-নারায়ণ বিদ্যারত্ন মহাশয় স্তবমালা ও স্তবাবলী নামক শ্রীগ্রন্থদ্বয় প্রকাশিত করিয়াছিলেন, কিন্তু উক্ত শ্রীগ্রন্থদ্বয়ের মূল্য অধিক হওয়ায় সাধারণ বৈষ্ণব [illegible]ী সংগ্রহ করিয়া রসাস্বাদন করিতে সম্পূর্ণরূপে অশক্ত হইয়াছিলেন, সেই কারণে কতিপয় অকিঞ্চন বৈষ্ণব মহাত্মার বিশেষ আগ্রহে স্বল্পভিক্ষায় এই অমূল্যরত্ন সমূহ সাধারণ বৈষ্ণব মণ্ডলীর নিকট প্রকাশ করিতে যত্নবান

হইয়াছি; একণে সহৃদয় গৌরভক্তমণ্ডলী কৃপা করিয়া এই গ্রন্থনিচয় অবলোকন করিলে আমাদের পরিশ্রম সফল হইবে।

পরিশেষে কৃতজ্ঞতা হৃদয়ে স্বীকার করিতেছি যে শ্রীরাধামাধবৈকজীবন শ্রীঅদ্বৈতবংশবিভূষণ পূজ্যপাদ পরমভাগবত শ্রীযুক্ত রঘুনন্দন গোস্বামি প্রভুবর রাজগুরু দেবজী মহাশয়ের বিশেষ আগ্রহে ও বঙ্গদেশান্তর্গত পাবনা জেলার অধীন তাড়াশভূপতি শ্রীরাধাকুণ্ড নিবাসী শ্রীরাধাবিনোদ সেবাপরায়ণ পরম-ভাগবত শ্রীল রাজর্ষি রায় বনমালি রায় বাহাদুর মহাশয়ের সম্পূর্ণ সাহায্যে মুদ্রিত হইয়া জনসমাজে প্রচারিত হইল। ইতি শ্রীগৌরপূর্ণিমা চৈতনাব্দ ৪১৭।

একান্ত বশম্বদ
বৈষ্ণবদাসানুদাস
শ্রীবটুদাস।

## বপুষ্পাঞ্জলি সূচীপত্রং।



# স্তবপুষ্পাঞ্জলি।



শ্রীশ্রীকৃষ্ণচৈতন্যচন্দ্রায় নমঃ।

শ্রীমদীশ্বররূপেণ রসামৃতকৃতা কৃতা।
স্তবমালানুজীবেন জীবেন সমগৃহ্যত ॥ ১ ॥
পূর্ব্বং চৈতন্যদেবস্য কৃষ্ণদেবস্য তৎ পরং।
শ্রীরাধায়াস্ততঃ কৃষ্ণরাধয়োর্লিখ্যতে স্তবঃ ॥ ২ ॥

ওঁ নমঃ শ্রীকৃষ্ণচৈতন্যায়।

সনাতনং রূপমিহোপদর্শয়ন্নানন্দসিন্ধুং পরিতঃ প্রবর্দ্ধয়ন্। অন্তস্তমস্তোমহরঃ স রাজতাং চৈতন্যরূপো বিধুরদ্ভুতোদয়ঃ ॥ ১ ॥

সেবাচার্য্যং যং বিদুঃ সৎ কবিত্বে পারাশর্য্যং তত্ত্ববাদে মহান্তঃ। শৃঙ্গারার্থব্যঞ্জনে ব্যাসসূনুং স শ্রীরূপঃ পাতু নো ভৃত্যবর্গান্ ॥ ২ ॥

আমার কনিষ্ঠতাত শ্রীরূপগোস্বামী, যিনি ভক্তিরসামৃতসিন্ধু নামক গ্রন্থ রচনা করিয়াছেন, তিনি শ্রীচৈতন্যদেব প্রভৃতি শ্রীবিগ্রহের কতিপয় স্তব রচনা করিয়াছিলেন, ভক্তগণের কণ্ঠভূষণ হইবে বলিয়া নানা স্থানে স্থিত ঐ সমুদয় স্তবগুলি যথাক্রমে সংগ্রহ পূর্ব্বক তদীয় শিষ্য জীব নামক আমি উহা মালাকারে প্রস্তুত করিলাম ॥ ১ ॥

ইহাতে প্রথমতঃ শ্রীচৈতন্যদেবের স্তব, তৎপরে শ্রীকৃষ্ণের স্তব, তৎপরে শ্রীরাধিকার স্তব, তৎপরে শ্রীরাধাকৃষ্ণ যুগল

বিরুদাবলী ততো নানাচ্ছন্দোভিঃ কেলিসংহতিঃ।
ততশ্চিত্র কবিত্বানি ততোগীতাবলী ততঃ ॥ ৩ ॥
ললিতা যমুনা বৃষ্ণিপুরী শ্রীহরিভূভৃতাং।
বৃন্দাটবী কৃষ্ণনাম্নোঃ ক্রমেণ স্তবপদ্ধতিঃ ॥ ৪ ॥

লব্ধ সনাতন রূপং জীবং যো ভজতি ভক্তিমান্ জীবঃ। তস্য সনাতন রূপঃ স নন্দপুত্রো হরিঃ সুলভঃ ॥ ৩ ॥

শ্রীরূপদেব বচসাং ধ্বনি ভেদা যে বিভান্তি ভূয়াংসঃ। কস্তান্ শক্তোবক্তুং তস্মাৎ সংক্ষেপতঃ প্রকাশ্যন্তে ॥ ৪ ॥

ভাষ্যেস্মিন্ মাধবঃ প্রীতাঃ স্তবমালা বিভূষণে। কৃষ্ণানন্দ কৃপাসিন্ধে ভবেয়ুঃ শ্রমবেদিনঃ ॥ ৫ ॥

শ্রীরূপকৃতান্ শ্রীচৈতন্যাদিস্তবান্ মালাত্মনা গ্রথিতুং শ্রীজীবঃ প্রতিজানীতে। শ্রীতি। শ্রীজীবেন স্তবমালা সমগৃহ্যত সংগৃহীতা পৃথক্ পৃথক্ স্থিতাঃ স্তবাঃ ক্রমাৎ পঙ্‌ক্তীকৃতা ইত্যর্থঃ। মালাতু পঙ্‌ক্তৌ পুষ্পাদি দামনীতি মেদিনী। শ্লেষেণ কুসুম ভূতানাং তেষাং মালা স্রগ্ বিরচিতা ইত্যর্থঃ। তেন ভক্তজ নৈরতিপ্রীত্যা কণ্ঠেষু ধার্য্যতে ইতি ব্যজ্যতে। সা কীদৃগিত্যাহ শ্রীমদিতি। শ্রীমাংশ্চাসৌ মদীশ্বরশ্চ যো রূপস্তেন কৃতা বর্ণিতা। তস্যাসাধারণং ধর্ম্মমাহ

মূর্ত্তির স্তব লিখিত হইল। তৎপরে বিরুদাবলীচ্ছন্দে (যাহার প্রত্যেক চরণে নবাক্ষর আছে) তৎপরে নানাবিধ চ্ছন্দে নন্দোৎসবাদি কংসবধ পর্য্যন্ত শ্রীকৃষ্ণের লীলা বিস্তার, তৎপরে চক্রবন্ধাদি চিত্রকাব্য, তৎপরে গীতাবলী, তৎপরে ললিতা, যমুনা, মথুরাপুরী, গোবর্দ্ধন পর্ব্বত, শ্রীবৃন্দাবন ও কৃষ্ণনাম এই সমুদয়ের স্তবাবলী যথাক্রমে লিখিত হইয়াছে। তাহার মধ্যে প্রথমতঃ শ্রীচৈতন্যদেবের স্তব যথা ॥২॥৩॥৪॥

# স্তবপুষ্পাঞ্জলি।

## তত্র শ্রীচৈতন্যদেবস্য।

সদোপাস্যঃ শ্রীমান্ ধৃতমনুজকায়ৈঃ প্রণয়িতাং।
বহদ্ভির্গীর্ব্বাণৈর্গিরিশপরমেষ্ঠিপ্রভৃতিভিঃ।

রসেতি হরিভক্তিরসামৃতসিন্ধোঃ কর্ত্তেত্যর্থঃ। জীবেন কীদৃশেনেত্যাহাম্বিতি। অনুগত্য জীবতীত্যনুজীবস্তেন তদনুগামিনা তচ্ছিষ্যেণেত্যর্থঃ। আদিমেন পদেনাত্র মঙ্গলং কৃতং তস্য মঙ্গলস্বরূপত্বাদিতি বোধ্যং॥ ১॥

অথ স্তব গ্রথন ক্রমমাহ পূর্ব্বমিত্যাদিভিঃ। কৃষ্ণশ্চ রাধাচ তয়ো র্যুগ্মী ভূতয়োঃ স্তবো লিখ্যত ইতি সম্বন্ধঃ॥ ২॥

বিরুদেতি। নবাক্ষরোঽয়ং পাদঃ। বিষমাক্ষর পাদত্বাৎ পদ্যেস্মিন্ গাথা ছন্দঃ। তস্য বিশেষস্ত গীতাবলীভাষ্যে লেখ্য স্তত্রৈব দ্রষ্টব্যঃ। নানাচ্ছন্দোভি- র্বিভিন্ন লক্ষণৈরষ্টাদশভিঃ। কেলিসংহতির্নন্দোৎসবাদ্যা কংস বধান্তা লীলা বিততিঃ। চিত্রকবিত্বানি দ্ব্যক্ষরাদীনি চক্রবন্ধাদীনিচ। গীতাবলী নন্দোৎ- সবাদি চরিত সংবদ্ধা গানশ্রেণিঃ॥ ৩॥

ললিতাচ যমুনাচ বৃষ্ণীপুরী শ্রীমথুরাচ শ্রীহরিভূভৃচ্চ গোবর্দ্ধনাখ্যো গিরি- রাজস্তেষাং। বৃন্দাটবীচ কৃষ্ণনামচ তয়োঃ স্তবপদ্ধতিঃ স্তোত্রশ্রেণিঃ পদ্ধতিঃ পথি পঙ্‌ক্তৌ চেতি বিশ্বলোচনকারঃ। পর্য্যায়া লিখিতা যেঽত্র নানার্থাশ্চ ন তে পুনঃ। বাহুল্য ভয়তো লেখ্যা বিচিন্ত্যাস্তে ততস্ততঃ॥ ৪॥

তত্রাদৌ শ্রীচৈতন্যাষ্টকত্রয়ং ব্যাখ্যাস্যামঃ। শ্রীবৃন্দারণ্যে স্থিতঃ শ্রীরূপঃ শ্রীপুরুষোত্তমক্ষেত্রস্থং শ্রীচৈতন্যং কৃষ্ণবর্ণমিত্যাদি শাস্ত্রাত্তদনুগ্রহাচ্চ সাক্ষাদীশ্বর- মনুভূয় তত্ত্বেন বর্ণয়ংস্তদ্দর্শনমাশাস্তে সদেত্যাদিভিঃ॥ ০॥

স চৈতন্যো মে দৃশো র্নেত্রয়োঃ পদং পুনরপি কিং যাস্যতি। পদং ব্যব- সিতি ত্রাণ স্থান লক্ষ্মাঙ্ঘ্রি বস্তুষিতি নানার্থবর্গঃ। মন্নেত্র ব্যবসায়ং তদ্বিষয়তাং

শিব, ব্রহ্মা প্রভৃতি দেবগণ মনুষ্যদেহ ধারণ করিয়া প্রীতি পূর্ব্বক সর্ব্বদা যাঁহাকে উপাসনা করিতেছেন,

স্বভক্তেভ্যঃ শুদ্ধাং নিজভজনমুদ্রামুপদিশন্।
স চৈতন্যঃ কিং মে পুনরপি দৃশোর্যাস্যতি পদং ॥ ১ ॥

স কদা গমিষ্যতীতি তাদৃগ্ভাগ্যং কদা মে স্যাদিতি ভাবঃ। স কীদৃগিত্যাহ গিরীশ পরমেষ্ঠি প্রভৃতিভিঃ শিববিরিঞ্চ্যাদিভি র্গীর্ব্বাণৈঃ দেবৈঃ সদা নিত্যমুপাস্যঃ সেব্যঃ। নন্বু তৎ সন্নিধৌ তেন প্রতীয়ন্তে 'তত্রাহ ধৃতেতি।' কৃষ্ণাবতারে সাক্ষাদেব তমুপাসিতবন্তঃ। ইহত্বাচার্য্য হরিদাসাদি বপুষোপাসত ইত্যর্থঃ। প্রণয়িতাং তস্মিন্ প্রীতিং বহন্তিঃ প্রাপ্নুবন্তিঃ। কিং কুর্ব্বন্নিত্যাহ। স্বভক্তেভ্যঃ স্বরূপ দামোদরাদিভ্যো নিজ ভজন মুদ্রাং স্বভক্তিপরিপাটীমুপদিশন্। শুদ্ধাং কর্ম্মযোগাদ্যনাবৃতাং। অয়মর্থঃ। কৃষ্ণবর্ণং ত্বিষাকৃষ্ণং সাঙ্গোপাঙ্গাস্ত্র পার্ষদং। যজ্ঞৈঃ সংকীর্ত্তন প্রায়ৈ র্যজন্তি হি সুমেধস ইত্যেকাদশে চতুর্থ যুগাবতারো বর্ণিতঃ সএব কৃষ্ণ চৈতন্যঃ। হরিকীর্ত্তন প্রধানস্য যজ্ঞস্য তদসাধারণ ধর্ম্মস্য তত্রৈব দর্শনাৎ অসাধারণ ধর্ম্মেণ লক্ষণেনহি লক্ষ্যং পরিচীয়তে। জন্মাদ্যস্য যত ইতি সূত্রে যথা জগজ্জন্মাদি হেতুত্বেন তেন তল্লক্ষ্যং ব্রহ্ম পরিচিতং। সচাবতারো গীর্ব্বাণৈঃ সেব্য ইতি। ধ্যেয়ং সদা পরিভবঘ্নমভীষ্টদোহং তীর্থাস্পদং শিব বিরিঞ্চি নুতং শরণ্যমিতি। তদনন্তরোক্তেঃ। অসকৃদাবির্ভাবিনমেতং শ্রুতিরপি দ্যোতয়তি। মহান্ প্রভুর্বৈ পুরুষঃ সত্বশেষপ্রবর্ত্তক ইতি এবং সাক্ষাদীশ্বর তয়া নিশ্চিতেপি তস্মিন্ যদি কস্যচিন্মন্দমতেরনাস্থা স্যাৎ সাতু তদপ্রসাদাদেবেতি জ্ঞায়তে। তমক্রতুঃ পশ্যতি বীতশোকং ধাতুঃ প্রসাদান্মহিমানমীশমিত্যাদি শ্রুতেঃ। তথাপি তে দেব পদাম্বুজদ্বয়প্রসাদ লেশানুগৃহীত এবহি। জানাতি তত্ত্বং ভগবন্মহিম্নো নচান্য একোপি চিরং বিচিন্বন্ ইত্যাদি স্মৃতেশ্চ তৎ প্রসাদ এব তদ্বীক্ষণ হেতুরিত্যন্বয় ব্যতিরেক দৃষ্টং বাসুদেব সার্ব্বভৌমাদৌ ব্যক্তমেতৎ। চতুর্থপাদঃ সপ্তস্বনুবর্ত্ত্যঃ। অষ্টকেষু এবমেব কবিরীতেঃ ॥ ১ ॥

১ যিনি, স্বরূপ দামোদর প্রভৃতি ভক্তগণকে বিশুদ্ধ স্বীয় ভজনপ্রণালী উপদেশ করিয়াছেন, সেই অপূর্ব্ব রূপসম্পন্ন

সুরেশানাং দুর্গং গতিরতিশয়েনোপনিষদাং
মুনীনাং সর্ব্বস্বং প্রণতপটলীনাং মধুরিমা।
বিনির্যাসঃ প্রেম্নো নিখিলপশুপালাম্বুজদৃশাং
স চৈতন্যঃ কিং মে পুনরপি দৃশোর্যাস্যতি পদং ॥ ২ ॥

এষ চৈতন্যদেবো ন চতুর্থ যুগাবতারঃ কৃষ্ণস্যাংশঃ। কৃতে শুক্লো ধর্ম্মমূর্ত্তী রক্তস্ত্রেতা যুগে মতঃ। দ্বাপরে চ কলৌ চাপি শ্যামলাঙ্গঃ প্রকীর্ত্তিত ইতি। তস্য শ্যামবর্ণত্বস্মরণাৎ কিন্তু প্রেয়সীভাবকান্তিত্যাং পিহিত স্বভাব কান্তিঃ স্বয়ং কৃষ্ণ এবাবিরভূৎ ইতি ভাবেনাহ সুরেশানামিতি। দুর্গং নির্ভয় স্থানং গতিঃ পরতত্ব সঞ্চারঃ। সর্ব্বস্বং তপো বিজ্ঞান লক্ষণমৈহিকং পারত্রিকং চ ধনং। প্রণতপটলীনাং দাসভক্ত বৃন্দানাং মধুরিমা দাস্যভক্তিমাধুর্য্যং। সংঘাতে প্রকরৌঘ বার নিকর ব্যূহাঃ সমূহশ্চ যঃ সন্দোহঃ সমুদায় রাশি বিসরব্রাতাঃ কলাপোব্রজঃ। কূটং মণ্ডল চক্রবাল পটলস্তোমাগণঃ পেটকং বৃন্দং চক্র কদম্বকং সমুদয়ঃ পুঞ্জোৎকরৌ সংহতিরিতি হৈমঃ। নিখিল পশুপালাম্বুজদৃশাং সমস্ত ব্রজবনিতানাং প্রেম্নঃ কৃষ্ণবিষয়কস্য বিনির্যাসঃ সারঃ স চৈতন্যঃ কিমিত্যাদি প্রাগ্বৎ। ইহ হেত্বলঙ্কারো দর্শিতঃ। দুর্গাদি হেতোরপি চৈতন্যস্য দুর্গাদি রূপত্বেনাভিধানাৎ। যদুক্তং কাব্যকৌস্তভে। হেতোরেকাত্মনাখ্যানং হেতুরিত্যভিধীয়তে। ইতি। অদ্রীণাং বিদ্রুতিঃ সাক্ষাদাকৃষ্টিব্র্জসুভ্রুবাং স্থৈর্য্যং স্রোতস্বতীনাঞ্চ জীয়াদ্বংশীধ্বনি র্বিভোরিরিতিবৎ। ইহাদ্রিবিদ্রবাদি হেতুভূতোপি বংশীনাদ স্তদ্রূপত্বয়া বর্ণিতঃ। অস্য সাক্ষাৎ কৃষ্ণত্বং ত্বগ্রেব্যক্তী ভবিষ্যতি ॥ ২ ॥

শ্রীচৈতন্যদেব পুনর্ব্বার কি আমার নয়ন পথের পথিক হইবেন? ॥ ১ ॥

যিনি ইন্দ্রাদি দেবগণের অভয় দাতা ও নিখিল উপনিষদের লক্ষ্য স্থান, যিনি মুনিগণের ঐহিক পারত্রিকের সর্ব্বস্ব ও ভক্তবৃন্দের সাক্ষাৎ মাধুর্য্য স্বরূপ এবং ব্রজবনিতাদিগের

স্বরূপং বিভ্রাণো জগদতুলমদ্বৈতদয়িতঃ
প্রপন্নশ্রীবাসোজনিত পরমানন্দগরিমা ।

অথ শ্লেষেণ সাক্ষাৎ কৃষ্ণত্বং বর্ণয়ন্ বিশিনষ্টি। স্বরূপমিতি। জগত্যতুলং নিরুপমং সুরূপং তন্নামানং পার্ষদং বিভ্রাণোধারয়ন্ কৃপা সুধয়া পুষ্ণংশ্চ। অদ্বৈতস্য তদাখ্যস্যাচার্য্যস্য দয়িতঃ প্রিয়ঃ স দয়িতোযস্যেতি বা। প্রপন্নঃ শরণমাগতঃ শ্রীবাসস্তন্নামা পণ্ডিতোঽয়ং যস্য স তথা। জনিতঃ পরমানন্দে স্বগুরুসতীর্থে পরিব্রাজি গরিমা গুরুভাবো যেন সঃ। জগদবিদ্যা হরণাদ্ধরিঃ। এতদেবাহ দীনেতি। দীনানাধ্যাত্মিকাদি তাপতস্তানুদ্ধর্ত্তুং শীলং যস্যেতি তথা। গজপতাবুৎকলাধীশে নৃপেন্দ্রে যঃ কৃপোৎসেকঃ কারুণ্য ধারয়াভিষেচনং তত্র তরলঃ সত্বরঃ। শ্লেষেণ হরিঃ সিংহোপি গজরাজে স কৃপয়ত্বু ইতি বিরুদ্ধাভাসোলঙ্কারঃ। তেনাদ্ভুত সিংহত্বং ব্যজ্যতে। কৃষ্ণপক্ষে জগত্যতুল স্বরূপঃ শ্রীবিগ্রহং

---

প্রেমসার, সেই শ্রীচৈতন্যদেবকে আবার কি আমি দেখিতে পাইব ? ॥ ২ ॥

যিনি জগতে স্বরূপ নামক প্রিয় পার্ষদকে কৃপামৃত বর্ষণে পুষ্ট করিয়াছেন, যিনি অদ্বৈতাচার্য্যের প্রিয়, যিনি পরমানন্দ নামক জনৈক সন্ন্যাসীর গৌরব বৃদ্ধি করিয়াছেন, ও যিনি জগতের মায়া হরণ ও দীনগণকে দুঃখ পঙ্ক হইতে উদ্ধার করিতেছেন এবং যিনি কলিঙ্গাধিপতি মহারাজ গজপতি প্রতাপরুদ্রের প্রতি করুণামৃত বর্ষণে ব্যগ্র হইয়াছেন, সেই শ্রীচৈতন্যদেব পুনর্ব্বার কি আমার নয়নগোচর হইবেন ? ॥

( এই শ্লোকের শ্রীকৃষ্ণপক্ষে আর একটী অর্থ আছে )

যিনি জগতে স্বরূপ অর্থাৎ অপূর্ব্ব শ্রীবিগ্রহ ধারণ করিয়া

হরির্দীনোদ্ধারী গজপতিকৃপোৎসেক তরলঃ
স চৈতন্যঃ কিং মে পুনরপি দৃশোর্যাস্যতি পদং ॥ ৩ ॥
রসোদ্দামা কামার্ব্বুদমধুরধামোজ্জ্বলতনু
র্যতীনামুত্তংসস্তরণিকরবিদ্যোতিবসনঃ।

বিভ্রাণো ধারয়ন্ প্রকটয়ন্নিতি যাবৎ। ন তস্য প্রতিমাস্তীতি শ্রুতেঃ। অদ্বৈতং নানা রূপত্বেপি ভেদাভাব স্তদ্দয়িতং প্রিয়ং যস্য সঃ। একোপি সন্ বহুধা যোবিভাত্যেকং সন্তং বহুধা দৃশ্যমানমিতি শ্রুতেঃ। একতামজহদেব নানা রূপ ইত্যর্থঃ। প্রপন্নায়াঃ পাদসেবিন্যাঃ শ্রিয়ো লক্ষ্ম্যা নিবাসঃ সমাশ্রয়ঃ। জনিতঃ স্বজন্মনা প্রাদুর্ভাবিতঃ পরমানন্দ গরিমা নিঃসীমাতিশয়ঃ সুখরাশি র্যেন সঃ। গজপতির্গ্রাহগ্রস্তো গজেন্দ্রঃ কৃপার্থ মস্যৎ। শব্দার্থশ্লেষয়োঃ সঙ্করোহয়ং ॥ ৩ ॥

রসৈর্ভক্তিসুখস্বাদৈ রুদ্দামাতিমত্তঃ। রসো গন্ধরসে স্বাদে ইতি বিশ্বঃ। কামার্ব্বুদস্যেব মধুরং স্বাদু যদ্ধাম মোহন প্রভাব স্তেনোজ্জ্বলা তনুর্যস্য সঃ। মধুরঃ সুরসে পুংসি মধুরস্ত বিষান্তরে। মধুরো রসবৎ স্বাদু প্রিয়েষু ত্রিষু বাচ্যবদিতি বিশ্বলোচনকারঃ। ধাম দেহে গৃহে রশ্মৌ স্থানে জন্ম প্রভাবয়োরিতি বিশ্বঃ। অতিমোহনমূর্ত্তিরিত্যর্থঃ। যতীনাং সন্ন্যাসিনামুত্তংসঃ শিরোভূষণঃ।

দ্বৈতভাবে অর্থাৎ যুগল ভাবে অবস্থান করিতে ভাল বাসেন, সর্ব্বদা চরণ সেবা করিব বলিয়া শ্রীলক্ষ্মী যাঁহার নিকট বিরাজ করিতেছেন, যিনি জন্ম হেতু জগতের অসীম আনন্দ বর্দ্ধন করিয়াছেন, এবং যিনি গ্রাহগ্রস্ত গজেন্দ্রের মোক্ষণে অতিশয় ব্যস্ত হইয়াছিলেন, সেই চৈতন্য রূপ হরি কি আমার লোচন পথের পথিক হইবেন? ॥ ৩ ॥

ভক্তিরসাস্বাদনে যিনি উন্মত্ত, অর্ব্বুদ সংখ্যক অনঙ্গের কান্তির ন্যায় যাঁহার শরীর কান্তি, যিনি সন্ন্যাসীগণের শিরোভূষণ, প্রভাত কালের সূর্য্যের কিরণের ন্যায় অরুণ বর্ণ যাঁহার

হিরণ্যানাং লক্ষ্মীভরমভিভবন্নাঙ্গিকরুচা
স চৈতন্যঃ কিং মে পুনরপি দৃশোর্যাস্যতি পদং ॥ ৪ ॥
হরেকৃষ্ণেত্যুচ্চৈঃ স্ফুরিত রসনো নাম গণনা
কৃতগ্রন্থিশ্রেণী সুভগকটিসূত্রোজ্জ্বলকরঃ।
বিশালাক্ষো দীর্ঘার্গলযুগলখেলাঞ্চিতভুজঃ
স চৈতন্যঃ কিং মে পুনরপি দৃশোর্যাস্যতি পদং ॥ ৫ ॥

তরণিকরাঃ প্রাভাতিক সূর্য্যকিরণা স্তদ্বদ্বিদ্যোতীনি দীপ্তিমন্তি বসনানি যস্য সঃ গৈরিকারক্ত বস্ত্র ইত্যর্থঃ। আঙ্গিকরুচা অবয়ব কান্ত্যা হিরণ্যানাং সুবর্ণানাং লক্ষ্মীভরং শোভাতিশয়ং অভিভবং স্তিরস্কুর্ব্বন্। স্যুঃ প্রভারুগ্রুচি ত্বিড্ভা-ভাশ্ছবি দ্যুতি দীপ্তয়-ইত্যমরঃ ॥ ৪ ॥

হরে কৃষ্ণেতি মন্ত্র প্রতীক গ্রহণং। ষোড়শ নামাত্মনা দ্বাত্রিংশ দক্ষরেণ মন্ত্রেণোচ্চৈরুচ্চারিতেন স্ফুরিতা কৃতনৃত্যা রসনা জিহ্বা যস্য সঃ। নাম্নামু-চ্চারিতানাং গণনায়ৈ কৃতা যা গ্রন্থিশ্রেণী তয়া সুভগং সুন্দরং কটিসূত্রং তেন তদঞ্চলেনোজ্জ্বলঃ করোবামহস্তো যস্য সঃ। বিশালাক্ষঃ কর্ণান্ত নেত্রঃ। দীর্ঘং যদর্গল যুগলং তস্য খেলয়া বিলাসেনাঞ্চিতৌ ভুজৌ যস্য স আজানুবাহু-রিত্যর্থঃ। অর্গলা পরিঘঃ স্মৃত ইতি হলায়ুধঃ। নিদর্শনালঙ্কারঃ ॥ ৫ ॥

বসন, এবং যিনি শরীর কান্তি দ্বারা সুবর্ণরাশির প্রচুর শোভা-কেও পরাভব করিতেছেন, সেই শ্রীচৈতন্যদেব পুনর্ব্বার কি আমার নয়ন পথের পথিক হইবেন? ॥ ৪ ॥

উচ্চৈঃস্বরে হরেকৃষ্ণ নাম উচ্চারণ করিতে যাঁহার জিহ্বা নৃত্য করিতে থাকে ও উচ্চারিত নামের গণনার নিমিত্ত গ্রন্থী-কৃত কটী সূত্রে যাঁহার সুন্দর বামহস্ত সুশোভিত, যিনি বিশাল নয়ন ও আজানুলম্বিত বাহু, সেই চৈতন্যদেব কি পুনর্ব্বার আমার নয়ন পথের পথিক হইবেন? ॥ ৫ ॥

পয়োরাশেস্তীরে স্ফুরদুপবনালী কলনয়া
মুহুর্বৃন্দারণ্য স্মরণ জনিত প্রেমবিবশঃ।
ক্বচিৎ কৃষ্ণাবৃত্তিপ্রচলরসনো ভক্তিরসিকঃ
স চৈতন্যঃ কিং মে পুনরপি দৃশোর্যাস্যতি পদং ॥ ৬ ॥
রথারূঢ়স্যারাদধিপদবি নীলাচলপতে
রদভ্রপ্রেমোর্ম্মিস্ফুরিত নটনোল্লাসবিবশঃ।
সহর্ষং গায়দ্ভিঃ পরিবৃত তনু বৈষ্ণবজনৈঃ
স চৈতন্যঃ কিং মে পুনরপি দৃশো র্যাস্যতি পদং ॥ ৭ ॥

---

পয়োরাশেঃ সমুদ্রস্য তীরে তটে স্ফুরন্তীনামুপবনালীনামারাম পঙ্‌ক্তীনাং কলনয়া বীক্ষয়া যন্মুহুর্বৃন্দারণ্য স্মরণং তজ্জনিতেন প্রেম্না বিবশোঽধৈর্য্যং গতঃ। ক্বচিৎ স্থানে কৃষ্ণাবৃত্ত্যা কৃষ্ণেতি নাম্নোঽসকৃৎ কীর্ত্তনেন প্রচলা রসনা জিহ্বা যস্য সঃ যস্মাৎ ভক্তিরসিকঃ ॥ ৬ ॥

রথারূঢ়স্য নীলাচলপতেঃ শ্রীজগন্নাথস্য আরান্নিকটে। আরাদ্দূর সমীপয়োরিত্যমরঃ। অধিপদবি পথি বিভক্ত্যর্থেঽব্যয়ীভাবঃ। অদভ্রেণ মহতা প্রেমোর্ম্মিণা স্ফুরিতো যো নটনোল্লাসো নৃত্যাতিশয়স্তেন বিবশঃ। পুরুষং পুরুলং পুষ্টমদভ্রমতিবীরঞ্চ ইতি হলায়ুধশ্চ। স্ফুটমন্যৎ ॥ ৭ ॥

---

সমুদ্রতটে উপবন সমূহ পুনঃ পুনঃ দর্শন করিয়া তখনি বৃন্দাবন স্মরণ হওয়ায় প্রেমভরে যিনি অধৈর্য্য হইতেন, এবং কোথাও বা অনবরত কৃষ্ণনাম কীর্ত্তন হেতু যাঁহার রসনা নিয়ত চঞ্চল হইতেছে, সেই ভক্তিরসাস্বাদনকারী শ্রীচৈতন্যদেব পুনর্ব্বার কি আমার নয়নপথে আবির্ভূত হইবেন? ॥ ৬ ॥

রথারূঢ় শ্রীজগন্নাথদেবের সম্মুখবর্ত্তী পথ মধ্যে বৈষ্ণব-

ভুবং সিঞ্চন্নশ্রু শ্রুতিভিরভিতঃ সান্দ্রপুলকৈঃ
পরীতাঙ্গো নীপস্তবক নবকিঞ্জল্কজয়িভিঃ।
ঘনস্বেদস্তোমস্তিমিততনুরুৎকীর্ত্তনসুখী
স চৈতন্যঃ কিং মে পুনরপি দৃশো র্যাস্যতি পদং॥ ৮॥
অধীতে গৌরাঙ্গস্মরণপদবীমঙ্গলতরং
কৃতী যো বিশ্রম্ভ স্ফুরদমলধীরষ্টকমিদং।

---

অশ্রু শ্রুতিভি র্নয়নাম্বুধারাভির্ভুবং সিঞ্চন্। সান্দ্রপুলকৈ র্নিবিড় রোমাঞ্চৈরভিতঃ পরীতাঙ্গো ব্যাপ্তাবয়বঃ। পুলকান্ বিশিনষ্টি নীপেতি। কদম্বগুচ্ছ কেশর পরাভববিভিরিত্যর্থঃ। তুলঞ্চ নীপ প্রিয়ক কদম্বাস্তু হরিপ্রিয়ে ইতি। স্যাদ্গুচ্ছকস্ত স্তবক ইতি। কিঞ্জল্কঃ কেশরোঽস্ত্রিয়ামিতি চামরঃ। ঘনেন নিবিড়েন স্বেদস্তোমেন স্তিমিতার্দ্রা তনুর্যস্য সঃ॥ ৮॥

অষ্টকপাঠফলমাহ। অধীত ইতি। যঃ কৃতী বিদ্বান্ জনশ্চৈতন্যদেবস্যেদমষ্টকমধীতে পঠতি তস্য তদমল পদাম্ভোজ যুগলে প্রেমলহরী পরিস্ফুরতু

---

গণ মহানন্দে নাম সঙ্কীর্ত্তন আরম্ভ করিলে যিনি তৎসঙ্গী হইয়া মহা প্রেম তরঙ্গে নাচিতে নাচিতে বিবশ হইতেন, সেই শ্রীচৈতন্যদেব পুনর্ব্বার কি আমার নয়ন পথের পথিক হইবেন?॥ ৭॥

যিনি সঙ্কীর্ত্তনানন্দে নিমগ্ন হইলে অবিরত তদীয় অশ্রু ধারায় ধরাতল অভিষিক্ত হইত এবং কদম্ব কুসুমের কেশরের ন্যায় যাঁহার সর্ব্বাঙ্গ পুলকে পরিব্যাপ্ত হইত ও নিবিড় ঘর্ম্ম জালে যাঁহার সর্ব্ব শরীর আর্দ্র হইত, সেই শ্রীচৈতন্য দেব পুনর্ব্বার কি আমার নয়ন পথে আরূঢ় হইবেন?॥ ৮॥

পরানন্দে সদ্যস্তদমলপদাম্ভোজযুগলে
পরিস্ফারা তস্য স্ফুরতু নিতরাং প্রেমলহরী ॥ ৯ ॥

ইতি শ্রীকৃষ্ণচৈতন্যদেবস্য প্রথমাষ্টকং সমাপ্তং।

---

ভবতাদিতি তং প্রত্যাশীঃ প্রদানং। অষ্টকং বিশিনষ্টি। গৌরাঙ্গেতি। চৈতন্য ধ্যানং সাচিব্য কৃদিত্যর্থঃ কৃতিনং বিশিনষ্টি। বিশ্রম্ভেতি বিশ্বাস ভ্রাজমান বিশুদ্ধ বুদ্ধিরিত্যর্থঃ। বিশ্রম্ভঃ কেলিকলহে বিশ্বাসে প্রণয়েপিচ ইতি মেদিনী। পরিস্ফারা বিস্তীর্ণা। অস্মিন্ পরস্মিংশ্চাষ্টকে শিখরিণীচ্ছন্দঃ। রসৈরুদ্রৈশ্ছিন্না যমনস ভলাগঃ শিখরিণীতি তল্লক্ষণং। ছন্দসি গণাশ্চ বোধ্যাঃ। সর্ব্বগুরুর্ম্মঃ কথিতো ভজসা গুর্ব্বাদি মধ্যান্তাঃ। ছন্দসি নঃ সর্ব্বলঘু র্যরতালঘ্বাদি মধ্যান্তা ইতি বর্ণচ্ছন্দসি গণাঃ। জ্ঞেয়াঃ সর্ব্বাদি মধ্যান্ত গুরবোঽত্র চতুষ্কলাঃ। গণাশ্চতুর্লঘূপেতাঃ পঞ্চার্য্যাদিষু সংস্থিতা ইতি মাত্রা ছন্দসিচ তে বোধ্যাঃ ইতি ॥ ৯ ॥

ইতি প্রথমং চৈতন্যাষ্টকং ব্যাখ্যাতং।

---

যে বিদ্বান্ ব্যক্তি ভক্তি সহকারে বিশুদ্ধান্তঃকরণে চৈতন্য দেবের স্মরণ-পদ্ধতি স্বরূপ এই অষ্টক পাঠ করিবেন, তাঁহার আনন্দময় সেই চৈতন্যদেবের পাদপদ্ম যুগলে প্রেম লহরী উচ্ছলিত হউক এই মাত্র প্রার্থনা করি ॥ ৯ ॥

ইতি প্রথম অষ্টক সমাপ্ত।



শ্রীবৃন্দাবনেশ্বর্য্যৈ নমঃ।

দিশি দিশি রচয়ন্তীং সঞ্চরন্নেত্রলক্ষ্মী
বিলসিত খুরলীভিঃ খঞ্জরীটস্য খেলাং।

অথাষ্টকেন শ্রীরাধাং স্তবীতি।

দিশি দিশি ইত্যাদিনা রাধিকামহমর্চ্চয়ামীত্যন্বয়ঃ। কীদৃশীমিত্যাহ সঞ্চরন্তী প্রসরন্তী যা নেত্রয়োর্লক্ষ্মী শোভা সম্পৎ তস্যাং বিলসিতায়াঃ খুরল্যো বিলোকন পটুতা লক্ষণা অভ্যাসাঃ তাভিঃ খঞ্জরীটস্য খঞ্জনস্য খেলাং দিশি দিশি রচয়ন্তীং। খঞ্জরীটস্তু খঞ্জন ইত্যমরঃ। যস্যাং দিশি নেত্রে নিক্ষিপতি সা দিক্ খঞ্জনমালয়েব নিচিতা ভবতীত্যর্থঃ হৃদয়েতি। মধুপস্য মল্লীমিব হরিহৃদয়স্যানন্দিনীমিত্যর্থঃ। অত্রান্তং প্রতিপরামর্ষঃ। নন্থ কৃষ্ণযুবত্যাঃ শ্রীরাধায়াঃ পূজা কথং পুংসা সংপাদ্যেতি চেৎ। স্ত্রীরূপেণেতি গৃহাণ। নন্থ পুংসঃ স্ত্রীরূপং কথমিতি চেদ্ভাবনয়েতি প্রতীহি। নহি বিরুদ্ধমিদং ভাবনং। অনু চৈতন্যং খলু জীবাত্মনঃ স্বরূপং ন তস্য পুরুষাদ্যাকারকত্বং কিন্তু তদ্দেহস্যৈব প্রাকৃতস্য। নৈব স্ত্রী ন পুমানেষ নচৈবায়ং নপুংসকঃ। যদ্যচ্ছরীরমাদত্তে তেন তেন স যুজ্যতে ইতি শ্বেতাশ্বতরশ্রুতেঃ। দেহবিগমেতু ভাবনানুসারিণা হরিসঙ্কল্পেন বিজ্ঞানানন্দাত্মক স্ত্রীবিগ্রহলাভেন কিঞ্চিদনুপপন্নং। যথা ক্রতুরস্মিল্লোঁকে পুরুষো ভবতি তথেতঃ প্রেত্য ভবতীতি ছান্দোপবাক্যাৎ। যাদৃশী

যাঁহার কোন দিকে দৃষ্টিপাত হইলে বোধ হয় যেন সেই দিকে খঞ্জনমালা খেলা করিতেছে, অর্থাৎ খঞ্জনের ন্যায় যাঁহার নয়ন দ্বয়, যিনি শ্রীকৃষ্ণের চিত্তরূপ ভ্রমরের মল্লিকা

হৃদয়মধুপমল্লীং বল্লবাধীশসূনো
রখিলগুণগভীরাং রাধিকামর্চ্চয়ামি ॥ ১ ॥
পিতুরিহ বৃষভানোরন্ববায় প্রশস্তিং
জগতি কিল সমস্তে সুষ্ঠু বিস্তারয়ন্তীং।
ব্রজনৃপতিকুমারং খেলয়ন্তীং সখীভিঃ
সুরভিনি নিজকুণ্ডে রাধিকামর্চ্চয়ামি ॥ ২ ॥

---

ভাবনা যস্য সিদ্ধির্ভবতি তাদৃশীতি স্মৃতেশ্চেতি। অতএব মুক্তং বৃহদ্বামনপুরাণে। স্ত্রিয়ো বা পুরুষো বাপি ভর্ত্তৃভাবেন কেশবং। হৃদি কৃত্বা গতিং যান্তি শ্রুতীনাং নাত্র সংশয় ইতি ॥ ১ ॥

পিতৃকুলোৎকীর্ত্তিকারিতাং বর্ণয়ন্ শ্রীরাধাং বিশিনষ্টি। পিতুরিতি। ইহ সমস্তে জগতি বৃষভানোঃ পিতুরন্ববায় প্রশস্তিং বংশশ্লাঘাং বিস্তারয়ন্তীং স্বজন্মনা প্রখ্যাপয়ন্তীমিত্যর্থঃ। বংশোন্ববায়ঃ সন্তান ইত্যমরঃ ব্রজনৃপতের্নন্দস্য কুমারং শ্রীকৃষ্ণং স্বকান্তং সখীভি র্ললিতাদিভিঃ সার্দ্ধং সুরভিনি কুসুম পরাগৈঃ সুগন্ধিতে নিজকুণ্ডে খেলয়ন্তীং জলৈরভিষিঞ্চন্তীমিত্যর্থঃ ॥ ২ ॥

---

পুষ্পম স্বরূপ এবং অশেষ গুণের আশ্রয় হেতু যিনি গভীর প্রকৃতি, সেই শ্রীমতী রাধিকাকে আমি পূজা করি ॥ ১ ॥

যিনি এই নিখিল জগতে স্বীয় পিতা বৃষভানুর বংশ শ্লাঘা বিস্তার করিতেছেন এবং যিনি নানাপ্রকার জলজপুষ্পে সুগন্ধিত নিজ বিলাসস্থান শ্রীরাধাকুণ্ডে সখীগণে মিলিত হইয়া শ্রীকৃষ্ণের সহিত জলক্রীড়া করিতেছেন, সেই শ্রীমতী রাধিকাকে আমি অর্চ্চনা করি ॥ ২ ॥

শরদুপচিতরাকা কৌমুদীনাথকীর্ত্তি
প্রকর দমন দীক্ষা দক্ষিণস্মেরবক্ত্রাং।
নটদঘভিদপাঙ্গোত্তুঙ্গিতা নঙ্গরঙ্গাং
কলিতরুচিতরঙ্গাং রাধিকামর্চ্চয়ামি ॥ ৩ ॥
বিবিধকুসুমবৃন্দোৎফুল্লধম্মিল্লধাটী
বিঘটিত মদঘূর্ণৎ কেকিপিঞ্ছপ্রশস্তিং।

---

অনুপম মুখমণ্ডলাতমতিমাধুর্য্যাধারতাং চ বর্ণয়ন্ বিশিনষ্টি শরদিতি। শরদ্যুপচিতো বৃদ্ধিমান্ যো রাকাকৌমুদীনাথস্ত পূর্ণচন্দ্রস্থ নিখিলতমো নির্ম্মলতা লক্ষণঃ কীর্ত্তিপ্রকরস্তস্ত দমনদীক্ষায়াং দক্ষিণং নিপুণং স্মেরবক্ত্রং সস্মিতমুখং যস্তাস্তাং। দক্ষিণস্ত পরচ্ছন্দানুবর্ত্তিনি দক্ষেঽপসব্যে সবলে ইতি হৈমঃ। নটতোঽঘভিদোহরেরপাঙ্গেনোত্তুঙ্গিতোঽনঙ্গরঙ্গোযস্তাস্তাং। কলিতো রুচীনাং কান্তীনাং তরঙ্গো যয়া তাং ॥ ৩ ॥

অথ সম্ভোগাস্তজাং শোভাং বর্ণয়ন্ বিশিনষ্টি বিবিধেতি। বিবিধৈঃ কুসুম বৃন্দৈরুৎফুল্লো যো ধম্মিল্ল স্তেন যা ধাটী বলাদাক্রান্তি স্তয়া বিঘটিতা তুচ্ছীকৃতা মদেন ঘূর্ণতঃ কেকিনঃ পিঞ্ছপ্রশস্তির্যয়া তাং। কুসুমিতেন সম্ভোগ

---

যিনি মন্দ মন্দ হাস্য যুক্ত বদন মণ্ডল দ্বারা শরৎ কালীন সুবিমল চন্দ্রের শোভাও তিরস্কার করিয়াছেন, শ্রীকৃষ্ণের চঞ্চল অপাঙ্গ দ্বারা যাঁহার অনঙ্গ রঙ্গ পরিবর্দ্ধিত হয় এবং যিনি শ্রীঅঙ্গে লাবণ্যের তরঙ্গ ধারণ করিতেছেন, সেই শ্রীমতী রাধিকাকে আমি পূজা করি ॥ ৩ ॥

নানাবিধ পুষ্প শোভিত কেশপাশ দ্বারা যিনি শিখণ্ড গর্ব্বে গর্ব্বিত শিখণ্ডিগণের গর্ব্ব খর্ব্ব করিতেছেন, শ্রীকৃষ্ণ

মধুরিপু মুখবিম্বোদ্গীর্ণতাম্বুলরাগ
স্ফুরদমল কপোলাং রাধিকামর্চ্চয়ামি ॥ ৪ ॥
অমলিন ললিতান্তঃ স্নেহসিক্তান্তরঙ্গা
মখিলবিধবিশাখা সখ্যবিখ্যাতশীলাং।
স্ফুরদঘভিদনর্ঘ প্রেমমাণিক্যপেটীং
ধৃতমধুরবিনোদাং রাধিকামর্চ্চয়ামি ॥ ৫ ॥

---

শস্তেন কেশ পাশেন ময়ূরপিঞ্ছ ততিমপকর্ষন্তীমিত্যর্থঃ। বলাদাক্রমণং ধাটীত্যমরঃ। মধুরিপোর্মুখবিম্বাদুদ্গীর্ণো যস্তাম্বুলরাগ স্তেন স্ফুরন্নমলঃ কপোলো যস্যা স্তাং। তচ্চুম্বন লগ্ন তদ্রাগ বিদ্যোতমান গণ্ডা মিত্যর্থ॥ ৪ ॥

স্বসখী স্বনায়ক প্রেমৈক পাত্রতাং বর্ণয়ন্ বিশিনষ্টি। অমলিনেতি॥ অমলিন স্তদেক সৌখ্য পর্য্যবসানকত্বেনাত্যুজ্জ্বলো যো ললিতান্তঃ স্নেহ স্তেন সিক্তমন্তরঙ্গং চিত্তং যস্যাস্তাং। অখিল বিধেন বিশাখায়াঃ সখ্যেন বিখ্যাতং শীলং সদ্বৃত্তং যস্যাস্তাং। স্ফুরন্তি যান্যঘভিদঃ অনর্ঘ প্রেমমাণিক্যানি তেষাং পেটীং সম্পুটিকাং। সমুদ্গঃ সম্পুটঃ পেটীতি হৈমঃ॥ ৫ ॥

---

কর্তৃক মুখচুম্বন হেতু যাঁহার সুন্দর গণ্ডদেশ তাম্বুলরাগে ঈষৎ রঞ্জিত, সেই শ্রীমতী রাধিকাকে আমি অর্চ্চনা করি ॥ ৪ ॥

যাঁহার অন্তঃকরণ ললিতার সুনির্ম্মল আন্তরিক স্নেহে অভিষিক্ত, বিশাখার সহিত বহুবিধ সখ্যভাব থাকায় যাঁহার সুস্বভাব জগদ্বিখ্যাত, যিনি শ্রীকৃষ্ণের অমূল্য প্রেমরূপ মাণিক্যের পেটিকা (পেটরা), মাধুর্য্য বিনোদিনী সেই শ্রীমতী রাধিকাকে আমি পূজা করি ॥ ৫ ॥

অতুলমহসি বৃন্দারণ্যরাজ্যেঽভিষিক্তাং
নিখিল সময় ভর্ত্তুঃ কার্ত্তিকস্যাধিদেবীং।

---

অথ বৃন্দাবনাধিপাঽহং বর্ণয়ন্ শ্রীরাধাং বিশিনষ্টি অতুলেতি। আকাশ বাক্ প্রবৃত্তায়া মহাযোগেশ্বর্য্যাঃ পৌর্ণমাস্যা নিদেশাদাগতাভিরেকানংশা সংজ্ঞা ছায়া সৌরী গঙ্গাভিঃ পঞ্চভি র্দেবীভিরিন্দ্রাণীন্দ্রাণী প্রভৃতিভ্যঃ পদ্ম স্রক্ সুবর্ণ সিংহাসন রত্নালঙ্কারচ্ছত্র চামর দুকূলেষু গীর্দেব্যা সমানীতেষু নভসি দেবদুন্দুভিনাদতুম্বুরাদি গন্ধর্ব্ব গানোর্ব্বশ্যাদ্যপ্সরো নৃত্যেষুচ প্রবৃত্তেষু সৎসু শুভ মুহূর্ত্তে মহতি সমাজে সর্ব্বেশ্বরস্য কৃষ্ণস্য সাক্ষাদেব বৃন্দাবনরূপে রাজ্যেঽভিষিক্তাং। তাভিঃ পঞ্চভিঃ সুবর্ণপট্টমারোপ্য মণিকুম্ভ নিভৃতৈ র্দিব্যৌষধিরসৈ রভিষিচ্য তদ্রাজ্যাধিকারায় দত্ততিলকাং গীর্দেবীনিবেদিত ব্রহ্মণ্যাদি প্রেষিতোপহারাং বৃন্দার্পিত রাজ্যভারাং মাধবমিত্রসহায়াং বৃন্দাবন রাজ্যাধীশ্বরীমিত্যর্থঃ। আকাশবাগিয়ং বৈধর্ম্মী কৃষ্ণহেতুকা বোধ্যা। অথ পঞ্চযোজন মাত্রেণ বৃন্দাবনরাজ্যেন ভগবৎপ্রেয়সীবর্গ বরিষ্ঠায়াঃ শ্রীরাধা দেব্যাঃ কোন্নমুৎকর্ষ ইতি শঙ্কামুৎসাদয়িতুং বৃন্দাবন রাজ্যং বিশিনষ্টি। অতুলেতি। কোটিশ দৃষ্ট ব্রহ্মাণ্ড কোটিকত্বাদ্বৈকুণ্ঠগরিষ্ঠ মাথুরোক্ত মাহাত্ম্যাতুলং নিরুপমং মহঃ প্রভাবঃ সর্ব্বদা বসন্ত সেবিতত্বাদানন্দময় সকান্ত সৈশ্বর্য্যাধিষ্ঠিতত্বাচ্চোৎসবশ্চ যস্য তস্মিন্। মহশ্চোৎসব তেজসো রিতি নানার্থবর্গঃ। তথাচেদৃগ্রাজ্যাধিপত্যাৎ পরাকাষ্ঠাপন্ন শুছৎকর্ষ ইতি ভাবঃ। কথাচেয়মার্ষী দানকেলিকৌমুদ্যাং নিবদ্ধা দ্রষ্টব্যা। অতো ভগবৎ পট্টমহিষীংং ব্যঞ্জয়ন্ বিশিনষ্টিনিখিলেতি। যথা দামোদরো ভক্তবৎসলে বিদিতো জনৈঃ। তস্যায়ং তাদৃশোমাসঃ স্বল্পমপ্যুপকারক ইতি পাদ্ম বাক্যাৎ কার্ত্তিকস্য তাদৃশত্বং। তস্যাধিদেবীমুর্জ্জেশ্বরীমিত্যর্থঃ অতঃ কার্ত্তিকে

---

যিনি অতুল প্রভাব বৃন্দাবন রাজ্যের অধীশ্বরী নিখিল সময়ের অধিপতি কর্ত্তিক মাসের যিনি অধিষ্ঠাত্রী দেবী স্বরূপ, শ্রীকৃষ্ণের অসংখ্য প্রেয়সীগণের মধ্যে যিনি শ্রেষ্ঠা,

অপরিমিত মুকুন্দপ্রেয়সীবৃন্দমুখ্যাং
জগদঘহরকীর্ত্তিং রাধিকামর্চ্চয়ামি ॥ ৬ ॥
হরিপদ নখকোটী পৃষ্ঠপর্য্যন্তসীমা
তটমপি কলয়ন্তীং প্রাণকোটেরভীষ্টং ।
প্রমুদিত মদিরাক্ষী বৃন্দবৈদগ্ধিদীক্ষা
গুরুমতি গুরুকীর্ত্তিং রাধিকামর্চ্চয়ামি ॥ ৭ ॥

---

দামোদর পূজায়াং সৈবতৎ সহভাবেন পূজ্যাভিহিতা। অতোঽপরিমিতেতি। যথা রাধাপ্রিয়া বিষ্ণোস্তস্যাঃ কুণ্ডং প্রিয়ং তথা। সর্ব্ব গোপীষু সৈবৈকা বিষ্ণোরত্যন্তবল্লভা ইতি পাদ্মবাক্যাৎ। যস্যা অংশে লক্ষ্মী দুর্গাদিকা শক্তিরিতি মহালক্ষ্মীত্বব্যাহারিণী শ্রুতিস্তু তত্তৎ সর্ব্বাংশেষুদাহৃতি রবগন্তব্যা ॥ ৬ ॥

পাতিব্রত্যং দর্শয়ন্ বিশিনষ্টি হরীতি। হরিপদনখানাং যাঃ কোট্যো গ্রাণি যানিচ তেষাং পৃষ্ঠানি তৎপর্য্যন্তায়াঃ সীমায়াস্তটমেকদেশমপি নখকোট্যন্তং নখ পৃষ্ঠান্তং বেত্যর্থঃ। প্রাণকোটেরপি সকাশাদভীষ্টং শ্রেষ্ঠং কলয়ন্তীং জানন্তীং প্রমুদিতানাং মদিরাক্ষীবৃন্দানাং গোপসুভ্রূনিকরাণাং বৈদগ্ধ্য দীক্ষা বাক্ কলাভ্যাসোপদেশে গুরুমাচার্য্যামিত্যর্থঃ ॥ ৭ ॥

---

এবং যাঁহার লীলা নিখিল পাপনাশিনী, সেই মাধুর্য্য বিনোদিনী শ্রীমতী রাধিকাকে আমি পূজা করি ॥ ৬ ॥

যিনি শ্রীকৃষ্ণের পাদপদ্মস্থ নখপ্রান্তকে প্রাণের অভীষ্ট বলিয়া জ্ঞান করেন অর্থাৎ কৃষ্ণগতপ্রাণ কৃষ্ণ বৈ আর কিছু যিনি জানেন না, যিনি নিখিল ব্রজরমণীগণের বাক্যচাতুর্য্য শিক্ষার গুরু, সেই বিপুল কীর্ত্তি শ্রীমতী রাধিকাকে আমি পূজা করি ॥ ৭ ॥

অমলকনক পট্টোদ্‌ঘৃষ্ট কাশ্মীরগৌরীং
মধুরিমলহরীভিঃ সং ?রীতাং কিশোরীং।
হরিভুজপরিরব্ধাং লব্ধরোমাঞ্চপালিং
স্ফুরদরুণদুকূলাং রাধিকামর্চ্চয়ামি ॥ ৮ ॥
তদমল মধুরিম্নাং কামমাধাররূপং
পরিপঠতি বরিষ্ঠং সুষ্ঠু রাধাষ্টকং যঃ।

---

মাধুর্য্যং বর্ণয়ন্ বিশিনষ্টি অমলেতি। অমলে কনকপট্টে সৌবর্ণ পেষণ পাষাণে উদ্‌ঘৃষ্টং পিষ্টং যৎ কাশ্মীরং কুঙ্কুমং তদিব গৌরীং। পট্টঃ পেষণ-পাষাণে ইতি বিশ্বলোচনকারঃ। মধুরিমেতি। বিদ্যুন্মালামিবোচ্ছলিত রূপা-মিত্যর্থঃ। কিশোরীং নিত্যকৈশোরাং। স্ফুটার্থমন্যৎ ॥ ৮ ॥

অষ্টক পাঠফলমাহ তদিতি। যোজনা রাধাষ্টকং নিত্যং পঠতি। সুষ্ঠু সৌষ্ঠবর্য্যেণ। তস্যাভীষ্টং বাঞ্ছিতং তস্যাঃ প্রেয়ান্ কৃষ্ণ তুষ্টঃ সন্ তনোতি প্রয-চ্ছতী ত্যন্বয়ঃ। অষ্টকং বিশিনষ্টি। তস্যা রাধায়া যেহমলা বিশুদ্ধা মধুরিমাণঃ স্বরূপগুণ বিভূতি গতা মনোজ্ঞতা তেষা মাধার রূপমাশ্রয়ং প্রকাশক মিত্যর্থঃ। উহং কৃষ্ণং তদসাধারণেন বিশেষণেন প্রকাশয়ত্যহিমেতি। অহিম কিরণস্য

---

কনক কষপাষাণে [ কষ্টিপাথর ] ঘৃষ্ট কুঙ্কুমের ন্যায় যিনি গৌরাঙ্গী, যাঁহার শ্রীঅঙ্গ মাধুর্য্যতরঙ্গে পরিব্যাপ্ত, যিনি শ্রীকৃষ্ণের বাহুদ্বারা আলিঙ্গিত হইলে তৎমুহূর্ত্তেই পুলকিত-তনু হন, সুন্দর অরুণ বর্ণ যাঁহার বসন সেই কিশোরী শ্রীরাধি-কাকে আমি পূজা করি ॥ ৮ ॥

শ্রীরাধিকার স্বরূপ গুণ বিভূতি পূর্ণ এই উৎকৃষ্ট অষ্টক

অহিমকিরণপুত্রীকূলকল্যাণচন্দ্রঃ
স্ফুটমখিলমভীষ্টং তস্য তুষ্টস্তনোতি ॥ ৯ ॥

ইতি শ্রীরাধাষ্টকং।

শ্রীরাধিকায়ৈ নমঃ।

শুদ্ধগাঙ্গেয়গৌরাঙ্গীং কুরঙ্গীলঙ্গিমেক্ষণাং।
জিতকোটীন্দুবিম্বাস্যামম্বুদাম্বরসংবৃতাং ॥ ১ ॥

---

রবেঃ পুত্র্যাঃ শ্রীযমুনায়াঃ কূলে তত্তট বর্ত্তিনি বৃন্দাবনে কল্যাণচন্দ্রঃ সর্ব্বদা পূর্ণ বিধুরিত্যর্থঃ। অষ্টকস্য মালিনীচ্ছন্দঃ।

ইতি শ্রীরাধাষ্টকং ব্যাখ্যাতং।

অথ প্রার্থনয়া রাধাং প্রসাদয়তি শুদ্ধেত্যাদিকয়া। হে বৃন্দাবনেশ্বরি অসৌ জনস্ত্বাং যাচত ইতি পঞ্চম শ্লোকেনান্বয়ঃ। ত্বাং কীদৃশীমিত্যাহ। শুদ্ধানি যানি গাঙ্গেয়ানি সুবর্ণানি তেভ্যোপি গৌরাণ্যঙ্গানি যস্যাস্তামিত্যাধিক পদতা নিরস্তা। কুরঙ্গ্যা হরিণ্যা ইব লঙ্গিমে মনোজ্ঞে ঈক্ষণে নেত্রে যস্যা স্তাং। জিতাঃ কোটয়ঃ ইন্দুবিম্বা যেন তাদৃশমাস্যং বস্যাস্তাং। অম্বুদ তুল্যেনাম্বরেণ বাসসা সংবৃতাং ॥ ১ ॥

---

যিনি সর্ব্বদা পাঠ করেন, বৃন্দাবনচন্দ্র শ্রীকৃষ্ণ সন্তুষ্ট হইয়া তাঁহার সর্ব্বাভীষ্ট পরিপূর্ণ করেন ॥ ৯ ॥

অথ প্রার্থনাপদ্ধতি।

হে বৃন্দাবনেশ্বরি! তুমি তপ্ত কাঞ্চনের ন্যায় গৌরাঙ্গী, কুরঙ্গীর ন্যায় মনোহর তোমার নয়ন, তোমার মুখমণ্ডল কোটি পরিমিত চন্দ্রকেও পরাজিত করিয়াছে, নবনীরদের ন্যায় নীলাম্বরে তুমি সুশোভিত ॥ ১ ॥

নবীনবল্লবীবৃন্দ ধম্মিল্লোৎফুল্লমল্লিকাং।
দিব্যরত্নাদ্যলঙ্কারসেবয়ানতনুশ্রিয়ং॥ ২॥
বিদগ্ধামণ্ডলগুরুং গুণগৌরবমণ্ডিতাং।
অতিপ্রেষ্ঠবয়স্যাভিরষ্টাভিরভিবেষ্টিতাং॥ ৩॥
চঞ্চলাপাঙ্গভঙ্গেন ব্যাকুলীকৃতকেশবাং।
গোষ্ঠেন্দ্রসুতজীবাতুরম্যবিম্বাধরামৃতাং॥ ৪॥
ত্বামসৌ যাচতে নত্বা বিলুঠন্ যমুনাতটে।

---

নবীনেতি স্ফুটার্থং॥ ২॥
বিদ.গ্ধেতি। গুণাঃ সৌহার্দ্দমার্দ্দিবাদয়ঃ॥ ৩॥
চঞ্চলাপাঙ্গভঙ্গেন চপলকটাক্ষতরঙ্গেণ॥ ৪॥
ত্বামিতি। অসৌ মল্লক্ষণো জনস্ত্বাং কাকুভির্গদ্গদবাগ্ভির্যাচতে॥ ৫॥

---

তুমি যাবতীয় গোপিকাগণের শিরোভুষণ মল্লিকাকুসুম স্বরূপ, রমণীয় রত্নাদি অলঙ্কারে তোমার শ্রীঅঙ্গ সুশোভিত॥ ২॥

বিদগ্ধা অর্থাৎ যাবতীয় সুচতুরা গোপীগণের মধ্যে তুমি শ্রেষ্ঠা এবং অশেষ গুণগৌরবে সুশোভিতা, তুমি অতিপ্রিয়তম অষ্ট সখীতে পরিবেষ্টিত॥ ৩॥

তুমি অপাঙ্গ ভঙ্গী দ্বারা শ্রীকৃষ্ণকে ব্যাকুলিত কর, ত্বদীয় অতি মনোহর অধর বিম্বামৃত ব্রজেন্দ্রনন্দন শ্রীকৃষ্ণের জীবনৌষধি স্বরূপ॥ ৪॥

হে শ্রীমতি! আমি ব্যাকুলহৃদয়ে যমুনাতটে লুণ্ঠিত কলেবর হইয়া তোমাকে প্রণাম পুর্ব্বক কাকু বাক্যে এই প্রার্থনা করিতেছি যে, আমি অপরাধী, দুষ্টমতি ও অযোগ্য

কাকুভির্ব্যাকুলস্বান্তোজনোবৃন্দাবনেশ্বরি ॥ ৫ ॥
কৃতাগস্কেঽপ্যযোগ্যেপি জনেঽস্মিন্ কুমতাবপি।
দাস্যদানপ্রদানস্য লবমপ্যুপপাদয় ॥ ৬ ॥
যুক্তস্ত্বয়া জনো নৈব দুঃখিতোয়মুপেক্ষিতুং।
কৃপাদ্যোত দ্রবচ্চিত্ত নবনীতাসি যৎ সদা ॥ ৭ ॥
ইতি প্রার্থনাপদ্ধতিঃ।

---

কিং যাচতে তত্রাহ। কৃতাগস্কে সাপরাধেপি ময়ি অযোগ্যে নির্গুণেপি। কুমতৌ কুটিল বুদ্ধাবপি অস্মিন্ মল্লক্ষণে জনে। দাস্য লক্ষণস্য দানস্য দেয়স্য যৎ প্রদানং তস্য লবমপ্যুপপাদয়ার্পয়। বিশেষোক্তিরত্রালঙ্কারঃ। দানপাত্রস্বাভাবে সমগ্রেপি হেতৌ সতি তদপ্রার্থনস্য তৎকার্য্যস্যাভাবাৎ। যদুক্তং বিশেষোক্তিরখণ্ডেষু কারণেষু ফলাবচ ইতি ॥ ৬ ॥

নন্বযোগ্যে তদ্দানং কথং তত্রাহ। অয়ং দুঃখিতো জনস্ত্বয়োপেক্ষিতুং ন যুক্তঃ। যত্ত্বং কৃপাদ্যোতেত্যাদিলক্ষণাসি। পরদুঃখপ্রহরণেচ্ছাহি কৃপা। দুঃখিতশ্চাহং। ততস্ত্যক্তুং ন যুক্তঃ। পদগতকাব্যলিঙ্গং ॥ ৭ ॥

ইতি প্রার্থনা পদ্ধতি র্ব্যাখ্যাতা।

---

হইলেও আমাকে তোমার দাসত্ব যৎকিঞ্চিৎ দান করিয়া কৃতার্থ কর ॥ ৫ ॥ ৬ ॥

হে দয়াময়ি! এই দুঃখিত জনকে উপেক্ষা করা তোমার কখনই উচিত হয় না, যে হেতু কৃপার প্রভাবে তোমার নবনীত হৃদয় সর্ব্বদা দ্রবীভূত (এই শ্লোকে কাব্যলিঙ্গ অলঙ্কার সন্নিবেশিত হইয়াছে) ॥ ৭ ॥

ইতি প্রার্থনাপদ্ধতি।



# চাটুপুষ্পাঞ্জলিঃ।



শ্রীরাধিকায়ৈ নমঃ।

নবগোরোচনাগৌরীং প্রবরেন্দীবরাম্বরাং।
মণিস্তবকবিদ্যোতিবেণীব্যালাঙ্গনাফণাং॥ ১ ॥
উপমানঘটামানপ্রহারিমুখমণ্ডলাং।

---

চাটুমাত্রেণ যা মঞ্জু স্বামিনী নিজ সম্মুখে। প্রসীদতি জনে স্তৌমি তামহং রাধিকাং পরাং। অথ শ্রীরূপঃ শ্রীরাধাং চাটু বচনৈঃ প্রসাদয়তি। নবেত্যাদিভিঃ। হে বৃন্দাবনেশ্বরি ত্বামহং বন্দে ইতি দ্বাদশ শ্লোকগতেনান্বয়ঃ। ত্বাং কথম্ভূতামিত্যপেক্ষ্যাহ। নবগোরোচনাতোঽপি গৌরীং পীতাঙ্গীং। প্রবরং সদ্যোবিকসিতত্বেনাতিরম্যং যদিন্দীবরং নীলাম্বুজং তদিবাম্বরং শাটী যস্যাস্তাং। মণিস্তবকেন বিদ্যোতি বেণী ব্যালাঙ্গনায়াঃ কবরী ভুজঙ্গ্যাঃ ফণোযস্যাং তাং। অত্র বেণী ভুজঙ্গীত্বেনোৎপ্রেক্ষ্যতে সীমন্তস্তৎ ফণত্বেন রত্ন স্তবক স্তু তৎফণমণিত্বেনেতি রূপকেণোৎপ্রেক্ষা॥ ১ ॥

উপমানঘটায়াশ্চন্দ্রারবিন্দাদি সংহতে র্মানং গর্ব্বং প্রহরতি তাদৃশং মুখ

---

হে বৃন্দাবনেশ্বরি! আমি তোমাকে বন্দনা করি, তুমি অভিনব গোরোচনার ন্যায় গৌরাঙ্গী, সুন্দর নীলপদ্মের ন্যায় তোমার বস্ত্র, তোমার লম্বিত বেণীর উপরিস্থ মণিরত্ন খচিত কবরীবন্ধ যেন ফণাযুক্ত ভুজঙ্গিনী বলিয়া জ্ঞান হইতেছে॥ ১॥

তোমার মুখ মণ্ডল চন্দ্র, পদ্ম প্রভৃতি যাবতীয় উপমান

নরেন্দুনিন্দিভালোদ্যৎকস্তূরীতিলকশ্রিয়ং ॥ ২ ॥
ভ্রূজিতানঙ্গকোদণ্ডাং লোলনীলালকাবলিং।
কজ্জলোজ্জ্বলতা রাজচ্চকোরীচারুলোচনাং ॥ ৩ ॥
তিলপুষ্পাভনাসাগ্রবিরাজদ্বরমৌক্তিকাং।
অধরোদ্ধূতবন্ধূকাং কুন্দালীবন্ধুরদ্বিজাং ॥ ৪ ॥

---

মণ্ডলং যস্যাস্তাং নিরুপমাস্তামিত্যর্থঃ। নবেন্দুনিন্দিনি ভালে উদ্যতা হস্তিপাদাকৃতিনা কস্তূরীতিলকেন শ্রীর্যস্যাস্তাং ॥ ২ ॥

ভ্রূভ্যাং জিতমনঙ্গকোদণ্ডং স্ময়ধনু র্যয়া তাং। লোলা চপলা নীলা শ্যামা চালকাবলি র্যস্যা স্তাং। কজ্জলেনোজ্জ্বল তয়াচ রাজতী ভ্রাজমানে প্রিয় সতৃষ্ণ তয়া চকোরীভ্যোপি চারুরী লোচনে যস্যা স্তাং ॥ ৩ ॥

তিলপুষ্পাভায়া নাসায়া অগ্রে বিরাজতী বর্ত্তুলোজ্জ্বলতয়া বরে লঘুনাণিক্য মধ্যে মৌক্তিকে যস্যাস্তাং। স্থূলমৌক্তিকয়োস্তাদৃশয়ো রধস্তাল্লঘু মৌক্তিক যোগান্মৌক্তিকানি বিরাজন্তি যস্যাস্তামিত্যপরে। অধরেভ্যর্দ্ধকং স্ফুটার্থং ॥ ৪ ॥

---

পদার্থের গর্ব্ব খর্ব্ব করে, তোমার নবোদিত চন্দ্রকলার ন্যায় ললাট কস্তূরী তিলকে সুশোভিত ॥ ২ ॥

তোমার ভ্রূযুগল দ্বারা মদনের শরাসন তিরস্কৃত হইয়াছে, তুমি চঞ্চল নীলবর্ণ কুটিল কুণ্ডলে সুশোভিত, কজ্জলে সুশোভিত ত্বদীয় নয়ন যুগল চকোরীমিথুন বলিয়া বোধ হইতেছে ॥ ৩ ॥

তিল পুষ্পের ন্যায় নাসাগ্রে উৎকৃষ্ট মুক্তা সুশোভিত, বন্ধূক কুসুমের ন্যায় তোমার অধর ও কুন্দাবলীর ন্যায় দন্তরাজী সুশোভিত ॥ ৪ ॥

সরত্ন স্বর্ণরাজীব কর্ণিকাকৃতকর্ণিকাং।
কস্তুরীবিন্দুচিবুকাং রত্নগ্রৈবেয়কোজ্জ্বলাং ॥ ৫ ॥
দিব্যাঙ্গদপরিষ্বঙ্গ লসদ্ভুজমৃণালিকাং
বলারিরত্নবলয়কলালম্বিকলাবিকাং ॥ ৬ ॥
রত্নাঙ্গুরীয়কোল্লাসি বরাঙ্গুলিকরাম্বুজাং।

---

সরত্নস্বর্ণাত্মকে যে রাজীবকর্ণিকে তাভ্যাং কৃতে কর্ণিকে কর্ণভূষণে যয়া তাং। কর্ণিকা বীজকোষঃ স্যাদিতি হলায়ুধঃ। কস্তুরীতি স্ফুটার্থং। ওষ্ঠস্যাধঃ চিবুকমিতি হলায়ুধঃ। গ্রৈবেয়কং কণ্ঠভূষণং। গ্রৈবেয়কং কণ্ঠ-ভূষেত্যমরঃ ॥ ৫ ॥

দিব্যয়োরঙ্গদয়োঃ পরিষঙ্গেন লসন্তৌ ভুজমৃণাল্যৌ যস্যা স্তাং। বলারি রত্নানীন্দ্রনীলমণয় স্তন্নির্ম্মিতানাং বলয়ানাং কলং ঝণৎকারলক্ষণং মধুরধ্বনি মালম্বেতে তথাভূতে কলাবিকে যস্যাস্তাং। অধস্তস্যা মণিবন্ধাৎ প্রকোষ্ঠঃ স্যাৎ কলাবিকেতি হৈমঃ। তস্যেতি কফোণেঃ মণিবন্ধঃ পাণিমূলমিতি হলা-য়ুধঃ ॥ ৬ ॥

রত্নখচিতৈ রঙ্গুরীয়কৈ রঙ্গুল্যাভরণৈরুল্লাসিন্যোবরাঙ্গুলয়ো বয়োস্তথা ভূতে করাম্বুজে যস্যা স্তাং। অঙ্গুল্যাভরণং প্রোক্তমঙ্গুলীয়কমূর্ম্মিকেতি

---

রত্নজড়িত স্বর্ণপদ্মের কর্ণিকার ন্যায় তোমার কর্ণভূষণ, তোমার চিবুকে অর্থাৎ অধরের নিম্ন স্থান কস্তুরীবিন্দুতে সুশোভিত এবং তুমি রত্নময় কণ্ঠহারে অলঙ্কৃত ॥ ৫ ॥

তোমার মৃণাল স্বরূপ বাহুদ্বয় সুন্দর অঙ্গদ ভূষণে ভূষিত, এবং ত্বদীয় মণিবন্ধ সুমধুর ধ্বনি বিশিষ্ট ইন্দ্রনীলমণিময় বলয় দ্বারা অলঙ্কৃত ॥ ৬ ॥

তোমার কর পদ্মস্থ অঙ্গুলি সকল রত্নময় অঙ্গুরীয় দ্বারা

মনোহর মহাহার বিহারিকুচকুট্মলাং ॥ ৭ ॥
রোমালিভুজগীমূর্দ্ধ রত্নাভতরলাঙ্কিতাং।
বলিত্রয়ীলতাবদ্ধক্ষীণভঙ্গুরমধ্যমাং ॥ ৮ ॥
মণিসারসনাধার বিস্ফারশ্রোণিরোধসং।

---

হলায়ুধঃ। পরিণামোত্রালঙ্কারঃ। পরিণামঃ ক্রিয়ার্থশ্চেদারোপ্যো বিষয়াত্ম-নেতি তল্লক্ষণাৎ। অত্রারোপ্যেহম্বুজে বিষয়াত্মনাকররূপেণ পরিণতেসতি তদঙ্গুলীনামঙ্গুরীয়কৈ রুল্লাস ক্রিয়া নির্ব্বৃত্তিরিতি লক্ষণ সঙ্গতিঃ। মনোহরাণাং মহাহারাণাং যোবিহার স্তদ্বন্তৌ কুচকুট্মলৌ যস্যা স্তাং ॥ ৭ ॥

নাভেরূর্দ্ধগতায়া রোমালী সৈব ভুজগী তস্যামূর্দ্ধরত্নাভো যস্তরলঃ শুভ্রমস্তকঃ তেনাঙ্কিতাং শোভিতাং। তরলো হারমধ্যগ ইত্যমরঃ। বলীত্রয়ী ত্রিবলিঃ সৈব লতা তয়া বদ্ধং ক্ষীণং ভঙ্গুরঞ্চ মধ্যমং যস্যাস্তাং। কৃশত্বাৎ কুচভারেণ ভজ্যমানত্বাচ্চলতয়া নিবদ্ধমিত্যুৎপ্রেক্ষ্যতে ॥ ৮ ॥

মণিনির্ম্মিতং যৎ সারসনং কিঙ্কিণী তস্যাধারভূতং বিস্ফারং বিস্তীর্ণং শ্রোণি-রোধঃ কটিতটং যস্যা স্তাং। কটিসূত্রং সারসনং কিঙ্কিণী ক্ষুদ্রঘণ্টি কেতি হলা-য়ুধঃ। হেমরম্ভা স্বর্ণকদলী তস্যা যো মদারম্ভোবর্ত্তুলত্ব ক্রমস্থবিবক্রসীম কৃতস্তং

---

সুশোভিত, তোমার স্তনদ্বয় মনোহর মহাহারে বিভূষিত ॥ ৭ ॥

তোমার হৃদয়, মধ্যে বিরাজিত হার মধ্যস্থিত মণিকে রোমাবলীরূপ সর্পিণীর মস্তক স্থিত রত্ন বলিয়া জ্ঞান হই-তেছে, তোমার অতিশয় ক্ষীণ ও কুচভরে ভঙ্গুর মধ্য স্থান ত্রিবলিরূপ লতা দ্বারা যেন বেষ্টিত হইয়াছে ॥ ৮ ॥

তোমার বিশাল কটিতটে, মণিময় কিঙ্কিণী সুশোভিত,

হেমরম্ভামদারম্ভস্তম্ভনোরুযুগাকৃতিং ॥ ৯ ॥
জানুদ্যুতিজিতক্ষুল্লপীতরত্ন সমুদ্গকাং।
শরন্নীরজ নীরাজ্য মঞ্জীরবিরণৎপদাং ॥ ১০ ॥
রাকেন্দুকোটি সৌন্দর্য্য জৈত্রপাদনখদ্যুতিং।
অষ্টাভিঃ সাত্ত্বিকৈর্ভাবৈরাকুলীকৃতবিগ্রহাং ॥ ১১ ॥

---

স্তম্ভয়তি তথাভূতা উরুযুগাকৃতিঃ সক্থিযুগ্ম শোভা যস্যা স্তাং। আকৃতিঃ কথিতা রূপে সামান্যবপুষোরপীতি বিশ্বঃ ॥ ৯ ॥

জানুনোর্দ্যুত্যা জিতঃ ক্ষুল্লোহল্পকঃ পীতরত্ন নির্ম্মিতঃ সমুদ্গকঃ সম্পুটো যয়া তাং স্তোকং ক্ষুল্লং তুচ্ছমল্পমিতি হৈমঃ। শরৎকাল ভবাভ্যাং নীরজাভ্যাং, নীরাজ্যে নির্ম্মঞ্ছনীয়ে মঞ্জীরাভ্যাং বিরণতী শব্দায়মানেচ পদে চরণৌ যস্যা স্তাং ॥ ১০ ॥

রাকেন্দুকোটীনাং যানি সৌন্দর্য্যাণি তেষাং জৈত্রী পদনখদ্যুতি র্যস্যা স্তাং। অষ্টাভিরিতি স্পষ্টার্থং ॥ ১১ ॥

---

তোমার উরুদ্বয় স্বর্ণ কদলীর মদগর্ব্ব খর্ব্ব করিতেছে ॥ ৯ ॥

তোমার সুন্দর জানুযুগলের শোভায় পীতবর্ণ রত্নময় সমুদ্গকের ( কৌটা ) শোভা খর্ব্ব করিতেছে, সুন্দর শব্দায়মান নূপুর যুক্ত ত্বদীয় পদযুগল শরৎকালীন প্রফুল্ল পদ্ম দ্বারা শোভিত ॥ ১০ ॥

তোমার পাদপদ্মস্থ নখদ্যুতি দ্বারা কোটি২ পূর্ণ চন্দ্রের সৌন্দর্য্য অপহৃত হইয়াছে, স্তম্ভ স্বেদাদি অষ্ট সাত্ত্বিক ভাবে তোমার দেহ আকুলীকৃত হইয়াছে ॥ ১১ ॥

মুকুন্দাঙ্গ কৃতাপাঙ্গামনঙ্গোর্ম্মিতরঙ্গিতাং।
ত্বামারব্ধপ্রিয়ানন্দাং বন্দে বৃন্দাবনেশ্বরি ॥ ১২ ॥
অয়ি প্রোদ্যন্ মহাভাবমাধুরীবিহ্বলান্তরে।
অশেষনায়িকাবস্থা প্রাকট্যাদ্ভুতচেষ্টিতে ॥ ১৩ ॥
সর্ব্বমাধুর্য্যবিঞ্ছোলীনির্ম্মঞ্ছিতপদাম্বুজে।

---

মুকুন্দাঙ্গেষু কৃতোঽর্পিতোঽপাঙ্গো নেত্রান্তো যয়া তাং। মুকুন্দাঙ্গ বীক্ষণা দেবানঙ্গোর্ম্মি তরঙ্গোজাতো যস্যাস্তাং। ত্বামহং বন্দে হে বৃন্দাবনেশ্বরি রাধিকে॥ ১২॥

অয়ীতি সবিনয় প্রশ্নে। অয়ি প্রশ্নে সানুনয়ে ইতি হলায়ুধঃ। প্রোদ্যন্তী যা মহাভাবস্য মাধুরী তয়া বিহ্বলং বিবশমন্তরং চিত্তমধ্যং যস্যা হে তথাভূতে। অশেষানাং মুগ্ধাদীনাং নায়িকানাং যা অবস্থা দশাস্তাসাং প্রাকট্যেনাদ্ভুতানি। চেষ্টিতানি যস্যা হে তথাভূতে। স্বয়ং ভগবতি কৃষ্ণে যথা সর্ব্বনায়ক গুণা যথাবসরমুদয়ন্তে তথা স্বয়ং লক্ষ্ম্যাং রাধায়াং সর্ব্ব নায়িকাগুণা ভবন্তীতি ভাবঃ॥ ১৩॥

সর্ব্বাসাং নায়িকানাং যা মাধুর্য্যবিঞ্ছোলী তত্তদবস্থাগত চারুতা শ্রেণী তয়া

---

কৃষ্ণাঙ্গে অপাঙ্গ সঞ্চালন করিয়া তোমার মদন-তরঙ্গ উচ্ছলিত হয় এবং তদনন্তর শ্রীকৃষ্ণের সহিত মিলিত হইয়া অসীম আনন্দ উপভোগ কর, অতএব হে বৃন্দাবনেশ্বরি! এবম্বিধ গুণশালিনী তোমাকে আমি বন্দনা করি॥ ১২॥

অয়ি শ্রীমতি! সমুদিত মহাভাব মাধুরী দ্বারা তোমার অন্তঃকরণ বিবশ হইয়াছে তোমাতে নানাপ্রকার নায়িকার লক্ষণ থাকায় ত্বদীয় ভাব ভঙ্গী সকলের আশ্চর্য্য কারিণী॥ ১৩॥

ইন্দিরামৃগ্যসৌন্দর্য্যস্ফুরদঙ্ঘ্রি নখাঞ্চলে ॥ ১৪ ॥
গোকুলেন্দু মুখীবৃন্দ সীমন্তোত্তংসমঞ্জরি।
ললিতাদি সখীযূথজীবাতুস্মিতকোরকে ॥ ১৫ ॥
চটুলাপাঙ্গ মাধুর্য্যবিন্দূন্মাদিতমাধবে।

---

নির্ম্মঞ্ছিতে পাদাম্বুজে যস্যাঃ। হে তথাভূতে। ইন্দিরাভির্মৃগ্যাণি সৌন্দর্য্যাণি তেষাং তথাভূতাঃ স্ফুরন্তো দীব্যমানাঃ অঙ্ঘ্রি নখাঞ্চলা যস্যাঃ হে তথাভূতে। রাধা খলু মহালক্ষ্মীঃ পূর্ব্বোক্তশ্রুত্যাদিভ্যঃ। তত্তদ্বিলাসাংশকলাভি র্লক্ষ্মীভিস্তদঙ্ঘ্রি নখাঞ্চল সৌন্দর্য্যাণি মৃগ্যাণ্যেব সঙ্কর্ষণেনেব বাসুদেবস্য সৌন্দর্য্যং। বদরীপতির্ভ্যামিব শ্বেতদ্বীপপতেঃ। বলপ্রদ্যুম্নাদিভিরিব কৃষ্ণস্যেতি নকাচিদনুপপত্তিঃ। অন্যেত্বাহুঃ। বৈকুণ্ঠাধিপত্ন্যা রাধাসৌন্দর্য্যং লব্ধুং মৃগ্যতে। যতঃ কৃষ্ণেন স্বাঙ্গীকারঃ। নতু লভ্যতে। অতস্তদেকরসিকেন তেন তদস্বীকারঃ। যদ্বাঞ্ছয়া শ্রীর্ললনাচরত্তপো বিহায় কামান্ সুচিরং ধৃতব্রতেতি স্মৃতেঃ ॥ ১৪ ॥

গোকুলেত্যর্দ্ধকং স্ফুটার্থং। ললিতাদেঃ সখীমুখ্যস্য জীবাতুঃ স্মিতকোরকো মন্দহাস কলিকা যস্যাঃ হে তথাভূতে ॥ ১৫ ॥

চটুলস্য চঞ্চলস্যাপাঙ্গস্য নেত্রান্তস্য মাধুর্য্যবিন্দুনোন্মাদিতো মাধবো যয়া হে তথাভূতে তাতপাদস্য বৃষভানো র্যোযশঃ স্তোমঃ কীর্ত্তিব্যূহস্তাস্যেব কৈর-

---

সমস্ত নায়িকাগত মাধুর্য্যাদিগুণ তোমার পাদপদ্মের নির্ম্মঞ্ছন করিতেছে, লক্ষ্মীর প্রার্থনীয় সৌন্দর্য্য তোমার পাদপদ্মের নখপ্রান্তে বিরাজিত ॥ ১৪ ॥

তুমি গোকুলবাসিনী সমস্ত ব্রজরমণীর শিরোভূষণ কুসুমমঞ্জরী স্বরূপ, তোমার মন্দ মন্দ হাস্য কলিকা ললিতাদি সখীবৃন্দের জীবনৌষধ স্বরূপ ॥ ১৫ ॥

তুমি চঞ্চল অপাঙ্গরূপ মাধুর্য্য বিন্দুদ্বারা শ্রীকৃষ্ণকে

তাতপাদযশঃ স্তোম কৈরবানন্দচন্দ্রিকে ॥ ১৬ ॥
অপার করুণাপূর পুরিতান্তর্মনোহ্রদে।
প্রসীদাস্মিন্ জনে দেবি নিজদাস্যস্পৃহা ভুবি ॥ ১৭ ॥
কচ্চিৎ ত্বং চাটুপটুনা তেন গোষ্ঠেন্দ্রসূনুনা।

---

বাণি কুমুদানি তেষামানন্দো যতস্তথা ভূতা চন্দ্রিকা কৌমুদী স্বমসীতি হে তথা ভূতে। চন্দ্রিকা যথা কৈরবাণি প্রকাশয়তি তথা ত্বং পিতৃযশাংসীত্যর্থঃ ॥ ১৬ ॥

অপারেণ করুণাপূরেণ পুরিতোঽন্তর্মনোহ্রদোযস্যা হে মহাদয়াবতি। অস্মিন জনে ময়ি প্রসীদ প্রসাদং কুরু। প্রসাদং ব্যঞ্জয়ন্ বিশিনষ্টি নিজেতি। দাস্যদান প্রসাদং বিধেহীত্যর্থঃ ॥ ১৭ ॥

তদ্দান প্রসাদে বিশেষমর্থয়তি কচ্চিদিতি প্রশ্নে। কচ্চিৎ স্যাৎ প্রশ্নকাম্যয়োরিতি হলায়ুধঃ। ত্বাং পৃচ্ছামীত্যর্থঃ। পৃচ্ছেতি চেত্তত্রাহ। চাটুপটুনা প্রিয়বচন রচন নিপুণেন তেন গোষ্ঠেন্দ্রসূনুনা প্রার্থ্যমানেত্যাদি লক্ষণা ত্বং ময়া কদা দ্রক্ষ্যসে। মানান্তে মদেক সেবিকা ত্বং রহস্তিষ্ঠেস্তদা সখীভিঃ প্রবেশিতেন

---

উন্মাদিত কর, তুমি নিজ পিতা বৃষভানুর কীর্ত্তিকলাপ রূপ কুমুদের আনন্দদায়িনী কৌমুদী স্বরূপ ॥ ১৬ ॥

তোমার অন্তঃকরণ রূপ মহাহ্রদ, অসীম করুণা প্রবাহে পরিপূর্ণ, হে দেবি! তোমার দাসত্ব অভিলাষী এই জনের প্রতি প্রসন্না হও ॥ ১৭ ॥

হে দেবি! স্বীয় মানান্তে চাটুবচন পটু ব্রজেন্দ্রনন্দন শ্রীকৃষ্ণ তোমার সহিত মিলন প্রার্থনা করিলে তুমি চঞ্চল অপাঙ্গ তাঁহার দ্বারা দৃষ্টিপাত করিয়া প্রসন্না হইতেছ, এই

প্রার্থ্যমানচলাপাঙ্গ প্রসাদাৎ দ্রক্ষ্যসে ময়া ॥ ১৮ ॥
ত্বাং সাধু মাধবী পুষ্পৈর্মাধবেন কলাবিদা।
প্রসাধ্যমানাং স্বিদ্যন্তীং বীজয়িষ্যাম্যহং কদা ॥ ১৯ ॥
কেলিবিস্রংসিনোবক্রকেশবৃন্দস্য সুন্দরি।
সংস্কারায় কদা দেবি জনমেতং নিদেক্ষ্যসি ॥ ২০ ॥

---

চাটুপটুনা কৃষ্ণেন তমৃজু পশ্যন্ত্যা যস্যাশ্চলাপাঙ্গপ্রসাদঃ প্রার্থ্যঃ স্যাৎ সা ত্বং ময়া দৃষ্টা ভাবিনীত্যর্থঃ ॥ ১৮ ॥

ত্বামিতি। কলাবিদা মণ্ডনকলা পণ্ডিতেন মাধবেন কর্ত্রা মাধবীপুষ্পৈঃ প্রসাধ্যমাণাং বিভূষ্যমাণাং তদা স্বিদ্যন্তীং তৎ করস্পর্শাদুৎপদ্যমানস্বেদাং ত্বামহং কদা বীজয়িষ্যামি ॥ ১৯ ॥

ততঃ কৃত ত্বৎপ্রসাধনেন মাধবেন সহ জাতয়া কেল্যা বিস্রংসিনো বিমুক্তস্য বক্রকেশবৃন্দস্য সংস্কারায় বেণীজুট ভারায় তত্র সন্নিহিতমেতং মল্লক্ষণং জনং কদা নিদেক্ষ্যস্যাজ্ঞাপয়িষ্যসি ॥ ২০ ॥

13987।

---

প্রকার তোমার ভাব আমি কবে দেখিতে পাইব ? ॥ ১৮ ॥

শিল্পকার্য্যে নিপুণ শ্রীকৃষ্ণ কর্ত্তৃক সুন্দর মাধবী কুসুম দ্বারা তুমি সুশোভিতা হইতেছ এবং তৎকরস্পর্শে সাত্ত্বিক ভাবের উদয় হেতু ত্বদীয় কলেবর ঘর্ম্মাক্ত হইলে আমি তালবৃন্ত দ্বারা তোমার সেই শ্রীঅঙ্গ কবে ব্যজন করিব ॥ ১৯ ॥

হে দেবি! হে সুন্দরি! কৃষ্ণ সহ বিহারান্তে তোমার কুটিল কেশপাশ আলুলায়িত হইলে তাহা পুনর্ব্বার সংস্কার করিবার জন্য এই জনকে কবে আজ্ঞা করিবে ? ॥ ২০ ॥

কদা বিম্বোষ্ঠি তাম্বূলং ময়াতব মুখাম্বুজে।
অর্প্যমাণং ব্রজাধীশসূনুরাচ্ছিদ্য ভোক্ষ্যতে ॥ ২১ ॥
ব্রজরাজকুমারবল্লভাকুলসীমন্তমণি প্রসীদ মে।
পরিবারগণস্য তে যথা পদবী মে ন দবীয়সী ভবেৎ ॥২২

---

হে বিম্বোষ্ঠি তব মুখাম্বুজে ময়ার্প্যমাণং তাম্বূলং ব্রজাধীশসূনুর্মাধবঃ। আচ্ছিদ্য বলাদ্গৃহীত্বা ভোক্ষ্যতে। এতদ্বিনোদবীক্ষণরূপং সৌভাগ্যং মে কদা দাস্যসি ॥ ২১ ॥

এতদতি ভাগ্যং মে কুতঃ স্যাৎ। এতাবত্তু সম্পাদয়েত্যাহ। ব্রজেতি ব্রজরাজ কুমারস্য যাবন্তি বল্লভাকুলানি প্রেয়সীবৃন্দানি তেষাং সীমন্তমণী ত্বমসি। তং সম্বোধনে তথা। মণিঃ স্ত্রী পুংসয়োরশ্ম জাতৌ মুক্তাদিকেপিচেতি মেদিনী। ত্বং মে প্রসীদ এতাবন্তং প্রসাদং কুরু। তে তব পরিবারগণস্য পদবী পন্থা মে মম দবীয়সী দূরতরা ন স্যাৎ। কিন্তু সন্নিহিতা স্যাদিতি ॥ ২২ ॥

---

হে বিম্বোষ্ঠি! আমি ত্বদীয় মুখাম্বুজে তাম্বূল অর্পণ করিব, শ্রীকৃষ্ণ তোমার মুখ হইতে কাড়িয়া লইয়া উহা ভক্ষণ করিবেন, তোমাদিগের উভয়ের এই প্রকার ভাব আমি কবে দর্শন করিব ॥ ২১ ॥

হে শ্রীমতি! ব্রজেন্দ্রনন্দন শ্রীকৃষ্ণের যাবতীয় প্রেয়সী গণের তুমি শিরোভূষণ অর্থাৎ তাহার মধ্যে তুমিই শ্রেষ্ঠা অতএব আমার প্রতি প্রসন্না হও এবং যাহাতে অচিরাৎ তোমার পরিবার গণের মধ্যে গণিত হইতে পারি সেইরূপ কৃপা কর ॥ ২২ ॥

করুণাং মুহুরর্থয়ে পরং তব বৃন্দাবনচক্রবর্ত্তিনি।
অপি কেশিরিপোর্যয়া ভবেৎ সচটুপ্রার্থনভাজনং জনঃ ॥২
ইমং বৃন্দাবনেশ্বর্য্যা জনো যঃ পঠতি স্তবং।
চাটুপুষ্পাঞ্জলিং নাম স স্যাদস্যাঃ কৃপাস্পদং ॥ ২৪ ॥

ইতি চাটুপুষ্পাঞ্জলিঃ।

---

হে বৃন্দাবনচক্রবর্ত্তিনি নিখিল বৃন্দারণ্য রাজ্যাভিষিক্তে রাধে তব করুণা মুহুরহমর্থয়ে পরং কেবলং যয়া তব করুণয়া মানাদ্রিরাকৃতস্য কেশিরিপোর সচটুপ্রার্থনভাজনং প্রিয়বচনসহিতস্যাভ্যর্থনস্য পাত্রময়ং জনো ভবেৎ। সখী কিঙ্করীষু চালম্ব প্রবেশঃ। কেশিরিপু হে দয়াবতি সুন্দরি মদ্বেদনাং য বার্বত্তানব্যাং প্রাপয়েতি মাং যাচতেত্যর্থঃ ॥ ২৩ ॥

পদ্যদ্বয়েত্র সুন্দরী নামকমর্দ্ধসমং ছন্দঃ। অযুজোর্যদি সৌ জগৌ যুজো সভরাল্লৌ যদি সুন্দরীমতেতি তল্লক্ষণং। ইমমিতি স্ফুটার্থং। অস্যা বৃন্দাবনে শ্বর্য্যাঃ কৃপাস্পদং দয়াপাত্রম্ ॥ ২৪ ॥

ইতি চাটুপুষ্পাঞ্জলির্ব্যাখ্যাতঃ।

---

হে বৃন্দাবনচক্রবর্ত্তিনি! আমি পুনঃ পুনঃ তোমার কৃপা প্রার্থনা করিতেছি, আমার প্রতি এইরূপ কর যে আমি তোমার সখী হইব, তুমি মানিনী হইলে, তোমার সখী বলিয়া শ্রীকৃষ্ণ আমার নিকট আসিয়া তোমার সহিত মিলনের জন্য কত চাটুবাক্য বলিবেন তৎপরে আমি তাঁহার হস্ত ধারণ করিয়া তোমার নিকট লইয়া যাইব ॥ ২৩ ॥

বৃন্দাবনেশ্বরী শ্রীরাধিকার চাটুপুষ্পাঞ্জলি নামক এই স্তব যিনি শ্রদ্ধার সহিত পাঠ করেন, তিনি অচিরকাল মধ্যে সেই শ্রীরাধিকার কৃপাপাত্র হয়েন।

ইতি চাটুপুষ্পাঞ্জলি সমাপ্ত।

শ্রীগান্ধর্ব্বিকায়ৈ নমঃ।

বৃন্দাবনে বিহরতোরিহ কেলিকুঞ্জে
মত্তদ্বিপপ্রবর-কৌতুক বিভ্রমেণ।
সন্দর্শয়স্ব যুবয়োর্বদনারবিন্দ
দ্বন্দ্বং বিধেহি ময়ি দেবি কৃপাং প্রসীদ ॥ ১ ॥
হা দেবি কাকুভর গদ্গদয়াদ্য বাচা
যাচে নিপত্য ভুবি দণ্ডবদুদ্ভটার্ত্তিঃ।

অথাষ্টকেন গান্ধর্ব্বাং প্রার্থয়তি বৃন্দাবনইত্যাদিনা। হে দেবি রাধে ময়ি প্রসীদ কৃপাং বিধেহি। তামাহ। যুবয়োর্বদনারবিন্দদ্বন্দ্বং সন্দর্শয়স্বেতি। ত্বন্মুখদর্শনমপি ত্বদধীনমিতি ভাবঃ। যুবয়োঃ কথম্ভূতয়োরিত্যাহ। কেলিকুঞ্জে বৃন্দাবনে মত্তদ্বিপ প্রবরয়োর্যঃ কৌতুকবিভ্রমো বিনোদবিলাস স্তেন বিহরতোঃ ক্রীড়তোঃ ॥ ১ ॥

হেতি বিষাদে হা শুগ্ দুঃখ বিষাদেম্বিতি হৈমঃ। হে দেবি ভুবি দণ্ডবন্নিপত্য কাকুভর গদ্গদয়া বাচা ত্বাং যাচে। কীদৃশোহমিত্যাহ উদ্ভটার্ত্তিরিতি কিং

হে দেবি। শ্রীবৃন্দাবনে কেলিকুঞ্জে মদমত্ত মাতঙ্গের ন্যায় কৌতুকী হইয়া তোমারা দুই জনে নিত্য বিহার করিতেছ, অতএব দয়া করিয়া আমার প্রতি প্রসন্না হও এবং তোমাদিগের উভয়ের বদনারবিন্দ যুগল একবার দর্শন করাও ॥ ১ ॥

হা দেবি! হা গান্ধর্ব্বিকে! আমি অত্যন্ত মূঢ়, এক্ষণে ভূমিতে দণ্ডের ন্যায় নিপতিত হইয়া অতিশয় কাকু ও গদ্গদ বাক্যে তোমার নিকট এই প্রার্থনা করিতেছি যে,

অস্য প্রসাদমবুধস্য জনস্য কৃত্বা
গান্ধর্ব্বিকে নিজগণে গণনাং বিধেহি ॥ ২ ॥
শ্যামে রমারমণ সুন্দরতাবরিষ্ঠ
সৌন্দর্য্য মোহিত সমস্ত জগজ্জনস্য।
শ্যামস্য বামভুজবদ্ধতনুং কদাহং
ত্বামিন্দিরাবিরলরূপভরাং ভজামি ॥ ৩ ॥

---

যাচসে তত্রাহাস্যেতি। হে গান্ধর্ব্বিকেঽস্যা বুধস্যাজ্ঞস্য জনস্য মম নিজগণে গণনাং বিধেহি কুর্ব্বিতি ॥ ২ ॥

হে শ্যামে শ্রীরাধে শ্যামস্য নন্দসূনোর্বামভুজ বদ্ধতনুং ত্বামহং কদা ভজামি, সেবিষ্যে। অত্র কদা যোগেন ভবিষ্যত্যর্থে লট্। বিভাষা কদা কর্হ্যোরিতি সূত্রাৎ। শ্যামস্য কথম্ভূতস্যেত্যাহ। রমারমণস্য চতুর্ভুজস্য দেবাকারস্য নরায়ণস্য যা সুন্দরতা ততোপি বরিষ্ঠং নরাকার পরব্রহ্ম নিষ্ঠং যৎ সৌন্দর্য্যং তেন মোহিতা সমস্ত জগজ্জনা যেন তস্য এবমুক্তং শ্রীদশমে। গোপ্যস্তপঃ কিমচরন্ যদমুষ্যরূপং লাবণ্য সারমসমোর্দ্ধমনন্যসিদ্ধং। দৃগ্‌ভিঃ পিবন্ত্য সবাভিনবং দুরাপমেকান্ত ধাম যশসঃ শ্রিয় ঐশ্বরস্যেতি। অনন্য সিদ্ধং তস্মাত বর্ত্তি দুরাপং তদ্বিলাস স্বাংশ কলাভিঃ ত্বাং কথম্ভূতামিত্যাহ। ইন্দিরা শ্রী দেব্যা বিরলো দুর্লভো রূপভরো যস্যা ত্বামিতি বিশেষস্ত ইন্দিরায়াঃ সৌন্দর্য্যোত্যত্র দ্রষ্টব্যঃ ॥ ৩ ॥

---

তুমি প্রসন্না হইয়া তোমার নিজ পরিকর মধ্যে আমাকে গণনা কর ॥ ২ ॥

হে শ্রীমতি রাধিকে! যিনি লক্ষ্মীনারায়ণ মূর্ত্তির সৌন্দর্য্য অপেক্ষাও সমধিক সৌন্দর্য্য দ্বারা ত্রিভুবন মুগ্ধ করেন সেই শ্যামসুন্দর শ্রীকৃষ্ণের বামভাগে তোমার বামহস্তাশ্রিত

ত্বাং প্রচ্ছদেন মুদিরচ্ছবিনা পিধায়
মঞ্জীরমুক্তচরণাঞ্চ বিধায় দেবি।
কুঞ্জে ব্রজেন্দ্রতনয়েন বিরাজমানে
নক্তং কদা প্রমুদিতামভিসারয়িষ্যে ॥ ৪ ॥
কুঞ্জে প্রসূনকুলকল্পিত কেলিতল্পে
সংবিষ্টয়োর্মধুরনর্ম্মবিলাসভাজোঃ।

---

ত্বামিতি। হে দেবি ব্রজেন্দ্রতনয়েন বিরাজমানে কুঞ্জে ত্বাং কদা নক্তং নিশ্যভিসারয়িষ্যে নেষ্যামি। কিং কৃত্বেত্যাহ। মুদিরচ্ছবিনা প্রচ্ছদেন বিধায় মঞ্জীর মুক্তচরণাঞ্চ বিধায়েতি যথা ত্বামন্যঃ কোপি নজানীয়াদিতি ভাবঃ ॥ ৪ ॥

কুঞ্জ ইতি। অয়ং জনস্তত্র কুঞ্জে সংবিষ্টয়োর্বয়োশ্চরণাম্বুজানি সম্বাহ-

---

হইয়া লক্ষ্মী অপেক্ষাও সমধিক রূপবতী তুমি বিরাজ করিতেছ, ঐরূপ যুগল মূর্ত্তি, আমি কবে ভজনা করিব ॥ ৩ ॥

হে দেবি! আমি ত্বদীয় সখী হইয়া নূতন মেঘের ন্যায় নীলাম্বরে শ্রীঅঙ্গ আচ্ছাদন ও চরণ যুগল নূপুর শূন্য এইরূপ অভিসারিকার যথোচিত বেশভূষা করাইয়া অতিশয় হৃষ্টচিত্তা তোমাকে রাত্রিযোগে নিকুঞ্জে বিরাজিত শ্রীকৃষ্ণ সমীপে কবে অভিসার করাইব ॥ ৪ ॥

হে দেবি। ত্রিভুবনের ভূষণ স্বরূপ তোমরা নিকুঞ্জে নানাবিধ পুষ্প রচিত শয্যায় শয়ান হইয়া মধুর নর্ম্ম বিলাস করিবে, আমি তোমাদের উভয়ের চরণ সেবা করিব, এমন



লোকত্রয়াভরণয়োশ্চরণাম্বুজানি
সম্বাহয়িষ্যতি কদা যুবয়োর্জনোয়ং ॥ ৫ ॥
ত্বৎ কুণ্ডরোধসি বিলাসপরিশ্রমেণ
স্বেদাম্বু চুম্বিবদনাম্বুরুহশ্রিয়ৌ-বাং ।
বৃন্দাবনেশ্বরি কদা তরুমূলভাজৌ
সম্বীজয়ামি চমরীচয় চামরেণ ॥ ৬ ॥
লীনাং নিকুঞ্জকুহরে ভবতীং মুকুন্দে
চিত্রৈব সূচিতবতী রুচিরাক্ষিণাহং ।

---

য়িষ্যতি মর্দ্দয়িষ্যতি । স্ফুটার্থমিতরৎ ॥ ৫ ॥

ত্বদিতি । হে বৃন্দাবনেশ্বরি তৎকুণ্ডরোধসি ত্বৎ সরস্তটে তরুমূল ভাজৌ কল্পবৃক্ষতল মণিকুট্টিমস্থিতৌ বাং যুবামহং চমরীচয় চামরেণ বল্লবীবৃন্দ রচিতেন ব্যজনেন কদা সংবীজয়ামি । চমরং চামরে স্ত্রীতু মঞ্জরীমৃগভেদয়ো রিতি মেদিনী রত্নদণ্ডশোভিতেন বালব্যজনেনেত্যন্যে । বাং কথম্ভূতা বিত্যাহ । বিলাস পরিশ্রমেণ সেদাম্বু চুম্বিবদনাম্বুরুহশ্রিয়ৌ ॥ ৬ ॥

লীনামিতি । কৌতুকান্নিকুঞ্জে লীনা ত্বং চিত্রয়া সখ্যা কৃষ্ণং প্রতি সূচিতা

---

সময় আমার কবে হইবে ? ॥ ৫ ॥

হে বৃন্দাবনেশ্বরি ! স্মরবিলাস পরিশ্রম হেতু তোমাদিগের বদনাম্বুজ ঘর্ম্মজলে সিক্ত হইলে শ্রান্তিদূর করিবার নিমিত্ত তোমার কুণ্ডের তটবর্ত্তী তরুমূলে উপবেশন করিলে, আমি ঐ অবস্থায় তোমাদিগকে কবে চামর দ্বারা ব্যজন করিব ? ॥ ৬ ॥

হে রুচিরাক্ষি ! তুমি নিকুঞ্জের কোন এক অলক্ষিত স্থানে লুক্কায়িত হইলে শ্রীকৃষ্ণ তাহা কোন প্রকারে জানিতে

ভুয়াং ভ্রুবং নয়চয়েতি মৃষা রুষাং ত্বা
মগ্রে ব্রজেন্দ্রতনয়স্য কদানু নেষ্যে ॥ ৭ ॥
বাগ্‌যুদ্ধ কেলিকুতুকে ব্রজরাজসূনুং
জিত্বোন্মদামধিকদর্প বিকাসিজল্পাং।
ফুল্লাভিরালিভিরনল্পমুদীর্য্যমাণ

---

সতী প্রমুদিতচিত্তাপি মৎসূচনসম্ভাবনয়া ময়ি কৃতানৃতকোপা কদা কৃষ্ণাগ্রেঽনু-নেতব্যেতি বাক্যার্থঃ ॥ ৭ ॥

বাগিতি। ভবতীং কদাহমবলোকয়িষ্যে দ্রক্ষ্যামি। কথম্ভূতমিত্যাহ। বাগ্‌যুদ্ধ কেলিকুতুকে বাক্যোদ্বাক্য ক্রীড়াবিনোদেঽ প্রাপ্তোত্তরং ব্রজরাজসূনুং শ্রেষ্ঠং জিত্বা উন্মদামতিহৃষ্টাং অধিকদর্প বিকাসী জল্পো যস্যা স্তাং। তদাফুল্লাভিঃ সেশ্বরী বিজয়াৎ প্রসন্নবদনাভিরালীভিরুদীর্য্যমাণং ক্রিয়মাণং স্তোত্রং স্তুতি

---

পারিয়া তোমার নিকট গমন করিলে তখন সন্দিহান হইয়া আমাকে এই বলিয়া অনুযোগ করিবে যে, আমি এ স্থানে আছি তুমি কৃষ্ণকে বলিয়া দিয়াছ, তখন আমি বলিব, আমি বলিয়া দেই নাই, চিত্রা সখী বলিয়া দিয়াছে, অতএব আমার উপর ভ্রূকুটী ও বৃথা কোপ করিও না, এবম্বিধ বাক্যে শ্রীকৃষ্ণ নিকটে তোমাকে কবে অনুনয় বিনয় করিব এমন দিন আমার কবে হইবে? ॥ ৭ ॥

তুমি যখন বাগ্‌যুদ্ধে শ্রীকৃষ্ণকে পরাভব করিয়া পুলকিতচিত্তে দর্প বশতঃ সমধিক বাগ্‌জাল বিস্তার করিতেছ, তখন তোমার সখীগণ আনন্দিত হইয়া রাধার জয়, রাধার জয়, এই প্রকার



মুক্তাহারং দধদুডুচক্রাকারং
সারং গোপীমনসি মনোজারোপী ।
কোপী কংসে খল নিকুরম্বোত্তংসে
বংশে রঙ্গী দিশতু রতিং নঃ শার্ঙ্গী ॥ ৫ ॥
লীলোদ্দামা জলধরমালা শ্যামা
ক্ষামাঃ কামাদভিরচয়ন্তী রামাঃ ।

---

মুক্তেতি। শার্ঙ্গী শ্রীকৃষ্ণো নোঽস্মভ্যং রতিং প্রীতিং দিশতু দদাতু কিং ...র্ব্বন্। মুক্তাহারং দধৎ বক্ষসি ধারয়ন্। যদ্যপি হারশব্দোমুক্তাসন্দর্ভস্য ...চকঃ। হারোমুক্তাবলাবিতি বিশ্বপ্রকাশাৎ। তথাপি মুক্তা শব্দস্তস্য বিশুদ্ধি ...াধায়। কর্ণাবতংসাদিপদে কর্ণাদিধ্বনি নির্ম্মিতঃ। সন্নিধানাদি বোধায় ...তেষেতৎ সমর্থনমিতি ভরতমহর্ষি বচনাৎ। হারং বিশিনষ্টি। উড়ু চক্রেতি। ...ক্ষত্র নিচয় প্রখ্যমিত্যর্থঃ। সারং শ্রেষ্ঠং সুবৃত্তত্বাদি গুণ যোগাৎ পুনঃ কীদৃশঃ ...ার্ঙ্গীত্যাহ গোপীনাং মনসি চিত্তে মনোজারোপী স্মরার্পকঃ। কংসে কোপী ...োষঃ। কীদৃশীত্যাহ। খলেতি নিখিল দুষ্ট শিরোমণাবিত্যর্থঃ। বৃত্ত্যনু- ...াসোয়ং ॥ ৫ ॥

লীলেতি। অবশত্রোঃ সা মূর্ত্তি র্মামব্যাদ্রক্ষতাৎ ইতি সম্বন্ধঃ। সা কীদৃশী-

---

...র্ব্বক ব্রজধাম রক্ষা করিয়াছ, অতএব সেই প্রকার অদ্য ...আমাকেও রক্ষা কর ॥ ৪ ॥

যিনি নক্ষত্র মালার ন্যায় সুন্দর মুক্তহার কণ্ঠে ধারণ ...করিয়াছেন, যিনি গোপিকাগণের মানসে কন্দর্পভাব আরো- ...প করেন, যাবতীয় খলের শিরোমণি, কংসের প্রতি যাঁহার ...অত্যন্ত ক্রোধ, সেই বংশীপ্রিয় শার্ঙ্গপাণি শ্রীকৃষ্ণ আমাদিগকে ...প্রীতি প্রদান করুন ॥ ৫ ॥

সা মামব্যাদখিল মুনীনাং স্তব্যা
গব্যা পূর্ত্তিঃ প্রভুরঘশত্রো র্মূর্ত্তিঃ ॥ জলধরমালা ॥ ৬॥
পর্ব্ববর্ত্তুল শর্ব্বরীপতি গর্ব্বরীতিহরাননং
নন্দনন্দনমিন্দিরাকৃত বন্দনং ধৃতচন্দনং।

---

ত্যাহ লীলাসু ক্রীড়াসু উদ্দামা স্বচ্ছন্দা। জলধরমালেব শ্যামা। কামাঃ স্ববিষয়কাৎ অভিলাষাদ্ধেতো রামা স্তরুণীঃ ক্ষামাঃ কৃশাঙ্গীরভিরচয়ন্তী কুর্ব্বন্তী। অখিল মুনীনাং শুকাদি বিরক্তানাং স্তব্যা। সৈব তেষাং ধ্যেয়েত্যর্থঃ। গব্যানাং গোসংহতীনাং পূর্ত্তিস্তৃপ্তির্যয়া সা। খল গোরথাশ্বদিতি সূত্রাৎ গোশব্দাৎ সমূহে যৎ। জলধর মালেতি অব্ধ্যঙ্গৈঃ স্যাজ্জলধরমালাম্ভৌস্মৌ ইতি তল্লক্ষণং। মুদ্রাচাত্রালঙ্কারঃ ॥ ৬॥

পর্ব্বেতি। হে চিত্ত ত্বং নন্দনন্দনং ভজেত্যন্বয়ঃ। কীদৃশমিত্যাহ। পর্ব্বণি পৌর্ণমাস্যাং বর্ত্তুলস্য পূর্ণমণ্ডলস্য শর্ব্বরীপতেশ্চন্দ্রস্য গর্ব্বরীতিং হরতি তথা

---

যে মূর্ত্তি ব্রজলীলায় সুযোগ্য, যাহা মেঘমালার ন্যায় শ্যামলবর্ণ, অনঙ্গ যুদ্ধে গোপিকারা যাহা হইতে ক্ষীণাঙ্গী হন, যাহা নিখিল মুনিগণের ধ্যেয়, যাহা গাভীগণের প্রতি তৃপ্তি সাধনে সমর্থ, অঘনাশন শ্রীকৃষ্ণের সেই মূর্ত্তি আমাকে রক্ষা করুন ॥ ৬॥

যিনি মুখ মণ্ডলদ্বারা পূর্ণিমায় উদিত পূর্ণ চন্দ্রের রুচি-গর্ব্ব খর্ব্ব করিতেছেন, লক্ষ্মী যাঁহার পাদপদ্ম সেবা করেন, চন্দনাদি অনুলেপনে যাঁহার শ্রীঅঙ্গ রঞ্জিত যিনি গোপিকা-গণের সহিত বিহার করিবার নিমিত্ত গিরিগুহাতে সঙ্কেত

সুন্দরীরতিমন্দিরীকৃতকন্ধরং ধৃতমন্দরং
কুণ্ডলদ্যুতি মণ্ডলপ্লুতকন্ধরং ভজ সুন্দরং ॥ ৭ ॥
গোকুলাঙ্গনমণ্ডনং কৃতপূতনাভবমোচনং
কুন্দসুন্দর দন্তমম্বুজবৃন্দবন্দিতলোচনং।

---

ভূতমাননং যস্য তং। তদা কথঞ্চিৎ পূর্ণোপি চন্দ্রে যদ্বদন সাম্যমলব্ধা পুনঃ ক্ষীণকলো ভবতীতি ভাবঃ। সুন্দরীভিঃ সাকং রতয়ে মন্দিরীকৃতা কন্দরা যেন তং। ধৃতোমন্দরস্তত্তুল্যো গোবর্দ্ধনো যেন তং। কুণ্ডলয়োর্দ্যুতি মণ্ডলেন প্লুতা ব্যাপ্তা কন্ধরা গ্রীবা যস্য তং। গ্রীবায়াং শিরোধিঃ কন্ধরে ত্যপীত্যমরঃ ॥ ৭ ॥

গোকুলেতি। বল্লবীকুলবল্লভং কৃষ্ণং ভজ হে চিত্ত। কীদৃশমিত্যাহ। সৌরভাকরৌ সুগন্ধিখনী যে ফুল্লপুষ্করে বিকসিতপদ্মে তে ইব বিস্ফুরন্তৌ করপল্লবৌ যস্য তং। দৈবতব্রজস্য দেববৃন্দস্য দুর্ল্লভং দুরধিগমং। স্ফুটার্থ মন্যৎ। রঙ্গিণীভি। অষ্টাদশাক্ষরায়া ধৃত্যাখ্যায়া জাতি ভেদোয়ং বৃত্তরত্নাক-

---

স্থান করিয়াছেন, যিনি মন্দর পর্ব্বত তুল্য গোবর্দ্ধন ধারণ করিয়াছেন, যাঁহার কর্ণস্থ কুণ্ডল প্রভায় গ্রীবাদেশ শোভিত, হে চিত্ত! পরম মনোহর সেই নন্দনন্দন শ্রীকৃষ্ণকে তুমি ভজনা কর ॥ ৭ ॥

যিনি গোকুলের ভূষণ, যিনি পূতনার ভববন্ধন মোচন করিয়াছেন, অতি মনোহর কুন্দ পুষ্পের ন্যায় যাঁহার দন্তাবলী, আপন অপেক্ষা অতিশয় মনোহর বলিয়া অম্বুজগণ যাঁহার নয়ন যুগলকে প্রশংসা করে, সুগন্ধি ও বিকসিত পদ্মের ন্যায় যাঁহার

সৌরভাকরফুল্লপুষ্কর বিস্ফুরৎকরপল্লবং
দৈবতব্রজদুর্লভং ভজ বল্লবীকুলবল্লভং॥ রঙ্গিণী ॥ ৮॥
তুণ্ডকান্তিদণ্ডিতোরুপাণ্ডুরাংশুমণ্ডলং
গণ্ডপালিতাণ্ডবালি শালিরত্নকুণ্ডলং।
ফুল্ল পুণ্ডরীকষণ্ডকৢপ্ত মাল্যমণ্ডনং
চণ্ডবাহুদণ্ডমত্র নৌমি কংসখণ্ডনং ॥ ৯ ॥

---

রাদৌ লক্ষিতোবাণী ভূষণেতু লক্ষিতোস্তি। তল্লক্ষণং ত্বেবং নিষ্পাদ্যতে রস্রজৈরথভে নরেণ্চ রঙ্গিণীতি সমীরিতমিতি ॥ ৮ ॥

তুণ্ডেতি। অত্র জগতি কংসখণ্ডনং নৌমি। কীদৃশমিত্যাহ তুণ্ডকান্ত মুখরুচা দণ্ডিতোন্যকৃকৃত উরুঃ পূর্ণঃ পাণ্ডুরাংশোশ্চন্দ্রস্য মণ্ডলো বিম্বং যে তং। গণ্ডপাল্যোঃ কপোল প্রান্তয়ো স্তাণ্ডবালিং নৃত্যশ্রেণীং শলতঃ প্রাপ্নু তচ্ছীলে রত্নকুণ্ডলে যস্য তং। পালির্যুকাশ্রি পঙ্‌ক্তিষু। জাতশ্মশ্রুস্ত্রিয়া প্রান্তে ইতি হৈমঃ। গণ্ডান্তচলন্মকরকুণ্ডলমিত্যর্থঃ। ফুল্লেন পুণ্ডরীকষণ্ডে শুক্লাম্বুজ বৃন্দেন কৢপ্তং রচিতং যন্মাল্যং তন্মণ্ডনং যস্য তং। অব্জাদিকদম্বে ষণ্ডমস্ত্রিয়াং ইত্যমরঃ। স্ফুটমন্যৎ। ইহ বীরস্য ব্যঞ্জনাদো জাবাচিনো বর্ণাঃ ॥ ৯ ॥

---

পাণি পল্লব শোভিত, যিনি দেবগণের দুর্লভ, হে ! চিত্ত তুমি ঈদৃশ বল্লবীকুল বল্লভ শ্রীকৃষ্ণকে ভজনা কর ॥ ৮।

যিনি বদনকান্তি দ্বারা চন্দ্রমণ্ডলের শোভা তিরস্কার করিয়াছেন, যাঁহার কপোল প্রান্তে চঞ্চল রত্ন কুণ্ডল শোভা পাইতেছে, যিনি বিকসিত পুণ্ডরীক মালায় শোভিত, যাঁহার

উত্তরঙ্গদঙ্গরাগ সঙ্গমাতিপিঙ্গল
স্তুঙ্গশৃঙ্গ সঙ্গিপাণিরঙ্গনালি মঙ্গলঃ
দিগ্বিলাসি মল্লিহাসি কীর্ত্তিবল্লিপল্লব
স্ত্বাং স পাতু ফুল্লচারু চিল্লিরদ্য বল্লবঃ ॥ তূণকং ॥ ১০ ॥

---

উদিতি। স বল্লবো গোপকুমারঃ শ্রীকৃষ্ণস্ত্বামদ্য পাতু রক্ষতাৎ। কীদৃ-ত্যাহ। উত্তরঙ্গবদাচরন্ যোহঙ্গরাগোবিলেপনং তেনাতিপিঙ্গলঃ। কড়ারঃ ড়ারঃ কপিলঃ পিঙ্গপিশঙ্গৌ কদ্রুপিঙ্গলাবিত্যমরঃ। তুঙ্গমুৎকৃষ্টং যচ্ছৃঙ্গং ঃসঙ্গী পাণির্যস্য সঃ দিক্ষু বিলসন্তি প্রসরন্তি দিগ্বিলাসিনঃ। মল্লিবৎ হাস জ্জলতা লক্ষণঃ প্রকাশো যেষাং তে মল্লিহাসিনঃ। ততঃ কর্ম্মধারয়ঃ। তথা-তাঃ কীর্ত্তিবল্লি পল্লবা যস্য সঃ। ফুল্লে কান্ত্যোল্লসিতে চারুচিল্লী কমনীয় বৌ যস্য সঃ। তূণকমিতি। তল্লক্ষণঞ্চ। তূণকং সমানিকা পদদ্বয়ং বিনান্তি-মিত্যেতৎ ॥ ১০ ॥

---

ভুজদণ্ড অতিশয় প্রতাপ যুক্ত সেই কংসমর্দ্দন শ্রীকৃষ্ণকে আমি স্তব করি ॥ ৯ ॥

যাঁহার অনুলেপনাদি দ্বারা অনুলিপ্ত শ্রীঅঙ্গ হইতে যেন লাবণ্যের তরঙ্গ উঠিতেছে, যাঁহার হস্ত উচ্চ শৃঙ্গ গোবর্দ্ধন ধারণে সমর্থ, যিনি অঙ্গনাগণের কল্যাণদায়ক, মল্লিকা পুষ্পের ন্যায় যাঁহার কীর্ত্তিবল্লী দিগ্ দিগন্ত আমোদিত করি-তেছে, যাঁহার ভ্রূযুগল অতিশয় মনোহর সেই বল্লবনন্দন শ্রীকৃষ্ণ অদ্য তোমাকে রক্ষা করুন ॥ ১০ ॥

ইন্দ্রনিবারং ব্রজপতিবারং
নির্ধূতবারং হৃতঘনবারং।
রক্ষিতগোত্রং প্রীণিতগোত্রং
ত্বাং ধৃতগোত্রং নৌমি সগোত্রং ॥ ১১ ॥
কংসমহীপতিহৃদ্গত শূলং
সন্তত সেবিত যামুন কূলং

ইন্দ্রেতি। ব্রজপতিবারং গোকুলেশপুত্রং ত্বামহং নৌমি। ত্বাং কীদৃশং
ইন্দ্রং যজ্ঞভঙ্গাৎ কুপিতং নিবারয়তীতি তং। কর্ম্মণান্। নির্ধূতানি স্বসঙ্ক
নৈব শোষিতান্যনন্তানি বারীণি জলানি যেন তং। নন্থ মেঘাঃ পুনর্বর্ষিষ্য
তত্রাহ। হৃতেতি দূরীকৃত মেঘজালমিত্যর্থঃ এবং সগণমিন্দ্রং নিরস্থ রক্ষি
গোত্রো ব্রজভূর্যেন তং। প্রীণিতা গোত্রা গোসংহতি র্যেন তং। ধৃ
গোত্রো গোবর্দ্ধনাদ্রি র্যেন তং। সগোত্রং গোত্রেণ প্রসন্নেন বন্ধুগণেন সহিতং
গোত্রং ক্ষেত্রেহ ন্বয়ে চ্ছত্রে সংভাব্য বোধ বর্ত্মনোঃ। রণে নাম্নিচ গোত্রো
গোত্রাভুবি গবাং গণে ইতি হৈমঃ। পাঞ্চস্তু যমকমিদং ॥ ১১ ॥
কংসেতি ত্বামহং বন্দে কীদৃশমিত্যাহ। অখিলস্থ সর্ব্বস্থ চরাচরস্থ জগ

ইন্দ্রের যজ্ঞ ভঙ্গ হেতু ইন্দ্র কুপিত হইলে যিনি তাঁহাকে
পরাজিত করিয়াছিলেন, এবং যিনি গোবর্দ্ধন ধারণ পূর্ব্বক
ইন্দ্র প্রেরিত মেঘের বারিবর্ষণ নিবৃত্তি ও মেঘসমূহ বিদূরিত
করিয়া ব্রজধাম রক্ষা করিয়াছিলেন, যিনি গাভীগণের পরি
তৃপ্তি কারক, বন্ধু বান্ধবগণে পরিবেষ্টিত সেই ব্রজেন্দ্রনন্দনকে
আমি স্তব করি ॥ ১১ ॥

বন্দে সুন্দর চন্দ্রকচূলং
ত্বামহমখিল চরাচরমূলং ॥ পজ্ঝটিকা ॥ ১২ ॥
মলয়জরুচিরস্তনুজিত মুদিরঃ
পালিতবিবুধ স্তোষিতবসুধঃ।
মামতিরসিকঃ কেলিভিরধিকঃ
সিতশুভগরদঃ কৃপয়তু বরদঃ ॥ ১৩ ॥

কারণং। তবতু মূলং নাস্তি মূলস্য মূলাভাবাৎ। স্ফুটমন্যৎ। পজ্ঝটি-
ত। মাত্রাবৃত্তমেতৎ। তল্লক্ষণঞ্চোক্তং ছন্দঃ কৌস্তুভে। প্রতিপদ যম-
ষোড়শমাত্রা নবম গুরুত্ব বিভূষিত গাত্রা। পজ্ঝটিকা পুনরত্র বিবেকঃ
পন মধ্যগতো গুরুরেক ইত্যেতৎ। নবম গুরুত্বং ব্যভিচরতি চেতি
বিবেকঃ ॥ ১২ ॥
অতিরম্যত্বাৎ পুনঃ পজ্ঝটিকাভ্যাং স্তৌতি। মলয়জেতি। পালিতা
ধাঃ পণ্ডিতাঃ দেবাশ্চ যেন সঃ। তোষিতা বসুধা পৃথ্বী যেন সঃ। সিতা-
বদুজ্জ্বলাঃ শুভগা স্তৎ কুট্মলবৎ মনোজ্ঞাশ্চ রদা যস্য সঃ। স্ফুট-
॥ ১৩ ॥

যিনি কংসরাজার হৃদয়গত শূল স্বরূপ, যিনি সর্ব্বদা
মুনাকূল সেবন করিতে ভাল বাসেন, মনোহর ময়ূর পুচ্ছে
হার চূড়া সুশোভিত, অখিল চরাচরের মূল সেই নন্দনন্দনকে
মি বন্দনা করি ॥ ১২ ॥

যিনি সুন্দর চন্দনাদি অনুলেপনে অনুলিপ্ত, যিনি শরীর
ভায় নূতন মেঘের কান্তি তিরস্কার করিয়াছেন, যিনি
বর্গকে পালন করেন, যিনি কংসাদি বধ করিয়া পৃথিবী

উররীকৃত মুররীকৃত ভঙ্গং
নবজলধর কিরণোল্লসদঙ্গং।
যুবতিহৃদয়ধৃত মদনতরঙ্গং
প্রণমত যামুনতট কৃতরঙ্গং ॥ পজ্ঝটিকা ॥ ১৪ ॥
নবাম্ভোদনীলং জগত্তোষি শীলং
মুখাসঙ্গি বংশং শিখণ্ডাবতংসং।

---

উররীকৃতঃ স্বীকৃতঃ প্রকাশিত ইতি যাবৎ। মুরলীকৃতানাং বেণুনাদানা ভঙ্গ স্তরঙ্গো যেন তং নবজলধরস্যেব যে কিরণাস্তৈরুল্লসন্ত্যঙ্গানি যস্য তং যামুনতটে কৃতো রঙ্গো নৃত্যং যেন তং কৃষ্ণং প্রণমত যূয়ং ॥ ১৪ ॥
পজ্ঝটিকেতি প্রাগ্বৎ ॥ ১৪ ॥
নবাম্ভোদেতি। জগত্তোষি শীলং স্বভাবঃ সচ্চরিতং বা যস্য তং। শী

---

পরিতৃপ্ত করিয়াছেন, যিনি কেলি বিষয়ে সুরসিক এবং যাঁহা কুন্দপুষ্পের ন্যায় অতিসুন্দর দন্ত, সেই সর্ব্বমঙ্গলপ্রদ শ্রীকৃ আমাকে দয়া করুন ॥ ১৩ ॥

যাঁহা হইতে বংশীধ্বনির তরঙ্গ বিস্তৃত হয়, নব জলধরে কান্তির ন্যায় যাঁহার শ্রীঅঙ্গ সুশোভিত, যিনি যুবতীবৃন্দে হৃদয়ে কাম তরঙ্গ বিস্তার করেন, হে ভক্তগণ! সেই যমুন তীর বিহারী নন্দনন্দনকে প্রণাম কর ॥ ১৪ ॥

যিনি নবীন মেঘের ন্যায় নীলবর্ণ, যাহার চরিত্রে ত্রিজগ সন্তুষ্ট হয়, ময়ূরপুচ্ছ যাঁহার শিরোভূষণ, গাভীপালনে

করালম্বিবেত্রং বরাম্ভোজনেত্রং
ধৃতস্ফীত গুঞ্জং ভজে লব্ধকুঞ্জং ॥ ১৫ ॥
হৃতক্ষৌণিভারং কৃতক্লেশহারং
জগদ্গীতসারং মহারত্নহারং।
মৃদুশ্যামকেশং লসদ্বন্যবেশং
কৃপাভির্নিদেশং ভজে বল্লবেশং। ভুজঙ্গপ্রয়াতং ॥ ১৬॥

---

ভাবে সন্বৃত্তে ইতি বিশ্বঃ। মুখাসঙ্গী বদনলগ্নো বংশো যস্য তং স্ফুট-গুঞ্জং ॥ ১৫ ॥

হৃতেতি। বল্লবেশং কৃষ্ণং ভজে কীদৃশমিত্যাহ। হৃতঃ ক্ষৌণ্যা ভূমে-র্ভারো যেন তং। কৃতঃ ক্লেশহারো দুঃখনাশো যেন তং। জগতি গীতঞ্চ সারো বলং যস্য তং। সারোবলে মজ্জনিচ স্থিরাংশ ইতি বিশ্বঃ। মহান্তি রত্নানি যেষু তাদৃশাহারা যস্য তং। কৃপাভির্নিদেশং করুণাসমুদ্রং। ভুজঙ্গ-প্রয়াতমিতি। তল্লক্ষণঞ্চ ভুজঙ্গপ্রয়াতং ভবেদ্যৈশ্চতুর্ভি রিত্যেতৎ ॥ ১৬ ॥

---

নিমিত্ত যিনি হস্তে বেত্র ধারণ করিয়াছেন, সুন্দর অরবিন্দের ন্যায় যাহার নয়নদ্বয়, যিনি গলদেশে সুন্দর গুঞ্জাহার পরিধান করিয়াছেন, সেই কুঞ্জবিহারী শ্রীকৃষ্ণকে ভজনা করি ॥ ১৫ ॥

যিনি ভূভার হরণ করিয়াছেন, যিনি জগতের দুঃখনাশ করিয়াছেন, ত্রিজগত যাঁহার বলবীর্য্য গান করিতেছে, মহা-মূল্য রত্নহার যাঁহার গলে শোভিত, কোমল ও কৃষ্ণ বর্ণ কেশ কলাপে যিনি সুশোভিত, যিনি বনগমনোচিত বেশ

উল্লসদ্বল্লবীবাসসাং তস্কর
স্তেজসা নির্জ্জিত প্রস্ফুরদ্ভাস্করঃ।
পীনদোঃ স্তম্ভয়ো রুল্লসচ্চন্দনঃ
পাতু বঃ সর্ব্বতো দেবকীনন্দনঃ॥ ১৭॥
সংসৃতেস্তারকং তং গবাং চারকং
বেণুনা মণ্ডিতং ক্রীড়নে পণ্ডিতং।

---

উদিতি দেবকীনন্দনো যশোদাসুতো বোযুষ্মান্ পাতু। দ্বে নাম্নী নন্দ ভার্য্যায়া যশোদা দেবকীতিচ স্মরণাৎ। স কীদৃগিত্যাহ উল্লসতাং স্বর্ণ রসাক্ত প্রান্ততয়া দেদীপ্যমানানাং বল্লবীবাসসাং তস্করোঽপহর্ত্তা। স্ফুটার্থ মন্যৎ॥ ১৭॥

সংসৃতেরিতি। সংসার সাগরাৎ পারং নয়ন্তমিত্যর্থঃ। ধাতুভি র্গৈরিকৈ

---

ভূষায় সুসজ্জিত, যিনি দয়ার সাগর, গোপবেশধারী সেই শ্রীকৃষ্ণকে আমি ভজনা করি॥ ১৬॥

যিনি ব্রজবনিতাগণের বসন চৌর, যিনি তেজঃ প্রভাবে সূর্য্যের প্রভা পরাভব করিয়াছেন, যাঁহার বিশাল বাহু চন্দনে অনুলিপ্ত, হে ভক্তগণ! সেই দেবকীনন্দন সর্ব্বতোভাবে তোমাদিগকে রক্ষা করুন॥ ১৭॥

যিনি সংসার সাগরের নিস্তারক, যিনি গাভীগণের পালক, যিনি বংশীদ্বারা ভূষিত, যিনি কেলি বিষয়ে সুদক্ষ, যিনি নীল পীতাদি গৈরিক ধাতুদ্বারা সুশোভিত, যিনি দানবগণের

ধাতুভি র্বেষিণং দানবদ্বেষিণং
চিন্তয় স্বামিনং বল্লবীকামিনং ॥ স্রগ্বিনী ॥ ১৮ ॥
উপাত্ত কবলং পরাগশবলং
সদেক শরণং সরোজ চরণং
অরিষ্ট দলনং বিকৃষ্টললনং
নমামি সমহং সদৈব তমহং ॥ ১৯ ॥

বেষিণং কৃতবেশং। স্ফুটমন্তং ॥ ১৮ ॥

স্রগ্বিনী কীর্ত্তিতৈষা চতুরেফিকা স্রগ্বিনীতি তল্লক্ষণং। উপাত্তো গৃহীতঃ কবলো দধ্যোদনপিণ্ডো যেন তং। পরাগৈঃ পুষ্পরজোভিঃ শবলং চিত্রং। চিত্রং কর্ম্মীর কল্মাষ শবলৈতাশ্চ কর্ব্বুরে ইত্যমরঃ। অরিষ্টমশুভং বৃষদানবং দলতি বিনাশয়তি তং। বিকৃষ্টা স্বলাবণ্যেনাকৃষ্টা ললনা যুবত্যো যেন তং। সমহং সোৎসবং। মহ উদ্ধব উৎসব ইত্যমরঃ ॥ ১৯ ॥

সংহারক, যিনি সকলের স্বামী, হে ভক্তগণ! সেই বল্লবী-নাথ শ্রীকৃষ্ণকে চিন্তা কর ॥ ১৮ ॥

যিনি অরণ্যে ভক্ষণের নিমিত্ত বামহস্তে নবনীত গ্রহণ করিয়াছেন, নানাপ্রকার বন্যকুসুমরেণু দ্বারা যাঁহার দেহ শবল বর্ণ হইয়াছে, যিনি শরণাগত জনের পালক, বিকসিত পদ্মের ন্যায় যাঁহার চরণ যুগল, যিনি সমুদয় অশুভের নাশক, যিনি শ্রীঅঙ্গের প্রভায় ব্রজবণিতাদিগকে আকর্ষণ করেন, সর্ব্বদা উৎসব পূর্ণ সেই ব্রজরাজনন্দনকে আমি প্রণাম করি ॥ ১৯ ॥

বিহারসদনং মনোজ্ঞ রদনং
প্রণীত মদনং শশাঙ্ক বদনং।
উরস্থকমলং যশোভিরমলং
করাত্ত কমলং ভজস্ব তমলং ।। জলোদ্ধতগতিঃ ।। ২০।
দুষ্টধ্বংসঃ কর্ণিকারাবতংসঃ
খেলদ্বংশী পঞ্চমধ্বান শংসী।

বিহারেতি। তং কৃষ্ণং ভজস্ব। কীদৃশমিত্যাহ। প্রণীতো যুবতি প্রাপিতো মদনো যেন তং। উরস্থা কমলা রেখারূপা লক্ষ্মী যস্য তং। করাত্ত কমলং লীলাম্বুজং যস্য তং। স্ফুটমন্যৎ॥ জলেতি। রসৈর্জসজসাজলোদ্ধত গতিরিতি তল্লক্ষণং ॥ ২০ ॥

দুষ্টেতি কংসবৈরী বঃ পাতু। স কীদৃশ ইত্যাহ। দুষ্টান্ ধ্বংসয়তি বিনা শয়তীতি সঃ কর্ণিকারৈরবতংসো যস্য সঃ খেলন্তং সর্ব্বত্র প্রসরন্তং বংশীপঞ্চ

যিনি অশেষ প্রকার লীলার আশ্রয়, যাঁহার দন্তরাজী অতি মনোহর, যিনি যুবতিগণের হৃদয়ে অনঙ্গভাব বিস্তার করেন, চন্দ্রের ন্যায় যাঁহার মুখ মণ্ডল, যাঁহার বক্ষঃস্থলে কমলা বিরাজমানা, যাঁহার নির্ম্মল যশঃ ভুবন ব্যাপ্ত, যাঁহার দক্ষিণ হস্তে লীলাপদ্ম বিরাজিত, হে ভক্তগণ! তোমরা সেই নন্দ নন্দনকে সর্ব্বদা ভজনা কর।। ২০ ।।

যিনি দুর্দ্দান্ত দানবগণের সংহারক, কর্ণিকার কুসুম যাঁহার কর্ণ ভূষণ, যিনি পঞ্চম স্বরে বংশী ধ্বনি করেন, গোপিকাগণের চিত্ত বিলাসাদির যিনি অবলম্বন স্থান, যিনি

গোপীচেতঃ কেলিভঙ্গিনিকেতঃ
পাতু স্বৈরী হন্ত বঃ কংসবৈরী ॥ ২১ ॥
বৃন্দাটব্যাং কেলিমানন্দনব্যাং
কুর্ব্বন্নারী চিত্রকন্দর্পধারী।
নর্ম্মোদ্গারী মাং দুকূলাপহারী
নীপারূঢ়ঃ পাতু বর্হাবচূড়ঃ ॥ শালিনী ॥ ২২ ॥

---

বানং শংসত্যুদ্গিরতীতি সঃ। গোপীচেতসাং যাঃ কেলিভঙ্গ্যস্তাসাং নিকেতঃ
মাশ্রয়ঃ। তাসাং চেতাংসি তন্নিকেতা যস্যেতি বা স্বৈরী স্বতন্ত্রঃ ॥ ২১ ॥

বর্হাবী চূড়া যস্য স নঃ পাতু। স কীদৃগিত্যাহ। বৃন্দাটব্যাং কেলিং
র্ব্বন্। কীদৃশীং কেলিং। আনন্দেন সুখৌঘেন নব্যাং শ্লাঘ্যাং। নর্ম্মো-
গারী। তদ্বচনাৎ বাসাংসি গৃহীতুং জলাত্তটমাপতাসু পাণিভ্যাং পিহিত
হস্যাঙ্গীষু গোপকন্যাসু জলদেবতাবজ্ঞাত্রীভি র্ভবতীতি মূর্দ্ধনি যোজিতা-
লিতয়া ভাস্করে নমস্কৃতে তদবজ্ঞা প্রায়শ্চিত্তং ভাবীতি পরিহাসকারী ত্যর্থঃ।
ূটমস্তং ॥ শালিনীতি। মাত্তৌ গৌ চেচ্ছালিনী বেদ লোকৈরিতি তল্ল-
ণং ॥ ২২ ॥

---

স্বচ্ছন্দচারী, হে ভক্তগণ! সেই কংসবৈরী শ্রীকৃষ্ণ তোমা-
দিগকে রক্ষা করুন ॥ ২১ ॥

যিনি বৃন্দাবনে নানাবিধ আনন্দদায়িনী ক্রীড়া করি-
তেছেন এবং যিনি ব্রজযুবতীগণের চিত্তে কামভাব বিস্তার
করিতেছেন, যিনি নানাপ্রকার পরিহাস বাক্যে তাঁহাদিগকে
আনন্দিত করিতেছেন এবং যিনি গোপিকাগণের বস্ত্র হরণ
করিয়া কদম্ববৃক্ষে আরোহণ করিয়াছিলেন সেই ময়ূর পুচ্ছা-
বতংস শ্রীকৃষ্ণ আমাকে রক্ষা করুণ ॥ ২২ ॥

রুচিরনখে রচয় সখে বলিতরতিং ভজনততিং।
ত্বমবিরতি স্বরিতগতির্নতশরণে হরিচরণে॥ ২৩॥
রুচিরপটঃ পুলিননটঃ পশুপগতি গু্ণবসতিঃ।
স মম শুচির্জ্জলদরুচির্মনসি পরিস্ফুরতু হরিঃ॥
ত্বরিতগতিঃ॥ ২৪॥
কেলিবিহিতযমলার্জুনভঞ্জন
সুললিত চরিত নিখিলজনরঞ্জন।

---

রুচিরেতি। হে সখে হরিচরণে ভজনততিং শ্রবণাদিকাং ভক্তিং রচয় কু
কীদৃশীং তামিত্যাহ। বলিতা প্রবলা রতির্ভাবো যয়া তাং। ত্বং কীদৃ
সন্নিত্যাহ। অবিরতি নিরন্তরোস্মতঃ। ত্বরিতগতিঃ সত্বরশ্চ সন্ ক্ষণঃ
দেহত্বাদিতি ভাবঃ। পক্ষে ছন্দোনামোল্লেখান্মুদ্রালঙ্কারশ্চ॥ ২৩॥
চেতসি হরিস্ফূর্ত্তিমিচ্ছন্নাহ রুচিরেতি। স হরির্মম মনসি পরিস্ফুরতু
গুণবসতিঃ ভক্তবাৎসল্যাদিগুণালয়ং। শুচিঃ স্মৃতঃ সন্ সর্ব্বদোষহরঃ। শৃঙ্গা
রূপোবা। স্ফুটমন্যৎ। ত্বরিতগতিশ্চ নজনগৈরিতি তল্লক্ষণং॥ ২৪॥
কেলিবিহিতেতি। হে কালিয়গর্জ্জন ত্বং মাং পরিপালয়। ভক্তিরসে

---

হে সখে! তুমি শীঘ্র গাঢ় অনুরক্ত হইয়া মনোহর নখ
শ্রেণী বিরাজিত ও প্রণত জনের পরিপালক সেই শ্রীহরি
চরণ যুগল সর্ব্বদা ভজনা কর॥ ২৩॥

যিনি মনোহর পীত বসনে সুশোভিত, যিনি যমুনাকূ
বিহারী, যিনি গোপগণের পরিপালক, যিনি ভক্তবাৎসল্যা
গুণের আলয় এবং যিনি মূর্ত্তিমান্ শৃঙ্গার রসস্বরূপ, সেই নব
নীরদকান্তি শ্রীহরি আমার মানসে বিরাজ করুন॥ ২৪॥

হে কালিয়গঞ্জন! তুমি বাল্য লীলাচ্ছন্দে যমলার্জ্জুনকে

লোচন নর্ত্তন জিত চল খঞ্জন
মাং পরিপালয় কালিয়গঞ্জন ॥ ২৫ ॥
ভুবন বিস্মৃত্তর মহিমাড়ম্বর
বিরচিত নিখিল খলোৎকর সম্বর।
বিতর যশোদাতনয়বরং
বরমভিলষিতং মে ধৃতপীতাম্বর ॥ ২৬ ॥
চিকুরকরম্বিত চারুশিখণ্ডং
ভাল বিনির্জ্জিতবরশশিখণ্ডং।

---

ণাণ। স্পষ্টমন্যৎ ॥ ২৫ ॥

ভুবনেষু নিখিলেষু বিস্মত্বরঃ প্রসাবী মহিম্নঃ পারমৈশ্বর্য্যস্যাড়ম্বরস্তূর্য্য দ্যাঘোষস্য হে তথাভূত। আড়ম্বরঃ সমাটোপে গর্জ্জগর্জ্জিত তূর্য্যয়োরিতি- শ্বঃ। বিরচিতঃ কৃতো লিখিলানাং খলোৎকরাণাং সম্বরো বিনাশো যেন : তথাভূত। হে যশোদাতনয় মে মহ্যমভিলষিতং বাঞ্ছিতং বরং বিতর দেহি রং শ্রেষ্ঠং ॥ ২৬ ॥

চিকুরেতি। হে বুধা মুকুন্দং সপদি শীঘ্রং হৃদি কুরুত চিত্তে ধারয়ত যূয়ং। দৃশমিত্যাহ চিকুরেষু করম্বিতো নিযোজিতশ্চারুঃ শিখণ্ডো যেন তং। ভালেন

---

উদ্ধার করিয়াছ, সুললিত চরিত্র দ্বারা নিখিল জনকে রঞ্জন কর এবং নয়নভঙ্গী দ্বারা চঞ্চল খঞ্জনকেও পরাজিত করিয়াছ, ক্ষণে ভক্তিরস দান করিয়া আমাকে পরিপোষণ কর ॥ ২৫ ॥

হে পীতাম্বর! তোমার মহিমা ত্রিভুবনে পরিব্যাপ্ত, তুমি নিখিল দুষ্ট জনের নাশক, অতএব হে যশোদাতনয়! আমার বাঞ্ছিত বর প্রদান করিয়া পরিতৃপ্ত কর ॥ ২৬ ॥

রদরুচি নির্ধুত মুদ্রিতকুন্দং
কুরুত বুধা হৃদি সপদি মুকুন্দং ॥ ২৭ ॥
যঃ পরিরক্ষিত সুরভীলক্ষ
স্তদপিচ সুরভীমর্দ্দনদক্ষঃ ।
মুরলীবাদন খুরলীশালী
স দিশতু কুশলং তব বনমালী ॥ পজ্ঝটিকা ॥ ২৮ ॥

---

ললাটেন বিনির্জিতঃ বরঃ শশিখণ্ডঃ শুক্লাষ্টমী চন্দ্রো যেন তং। রদরুচি দন্তকান্তিভি র্নিধুর্তানি স্বকৃতানি মুদ্রিতানি কুট্মলী ভূতানি কুন্দানি তং ॥ ২৭ ॥

য ইতি। স বনমালী তব কুশলং বিশত্বর্পয়তু। স কীদৃগিত্যাহ প রিক্ষিতানি সুরভীণাং গবাং লক্ষাণি যেন সঃ সুরভিয়াং দেবত্রাসানাং মর্দ বিনাশে দক্ষঃ। সুরভীতি সভঙ্গ শ্লেষঃ। তদপীতি বিরোধাভাসসিদ্ধ তেনোভয়ো রঙ্গাঙ্গিভাবঃ সঙ্করঃ মুরলীবাদন খুরলীমভ্যাসং শলতি গচ্ছ তচ্ছীলঃ। অভ্যাসঃ খুরলী যোগ্যেতি ত্রিকাণ্ডশেষঃ। পজ্ঝটিকেতি চত্ব পজ্ঝটিকাচ্ছন্দাংসি ॥ ২৮ ॥

---

মনোহর ময়ূর পুচ্ছ দ্বারা যাঁহার চূড়া সুশোভিত, অষ্টমী সমুদিত অর্দ্ধচন্দ্র অপেক্ষাও যাঁহার ললাট অতি মনোহর, যিনি দশন কান্তিদ্বারা কুন্দ কুসুমের মুকুলকেও তিরস্কার করি তেছেন, হে পণ্ডিতগণ! তোমরা সেই মুকুন্দ শ্রীকৃষ্ণকে শীঘ্র হৃদয়ে ধারণ কর ॥ ২৭ ॥

যিনি লক্ষ লক্ষ সুরভীর পরিপালক অথচ সুরভীমর্দ্দনে তৎপর অর্থাৎ দেবগণের ভয় নাশক, (এই শ্লোকে বিরোধা

রমিত নিখিলডিম্ভে বেণুপীতোষ্ঠবিম্বে
হত খল নিকুরম্বে বল্লবীদত্তচুম্বে।
ভবতু মহিত-নন্দে তত্র বঃ কেলিকন্দে
জগদবিরল তুন্দে ভক্তিরুর্ব্বী মুকুন্দে॥ ২৯॥

---

রমিতেতি। তত্র মুকুন্দে বোযুষ্মাকং উর্ব্বী মহতী ভক্তিরস্তু। তত্র কীদৃশী-ত্যাহ। রমিতাঃ নিখিলাঃ সর্ব্বে ডিম্ভা গোপশিশবোযেন তস্মিন্ পোতঃ পাকোঽর্ভকোড়িম্ভঃ পৃথুকঃ শাবকঃ শিশুরিত্যমরঃ। বেণুনা পীত ওষ্ঠ বিম্বো যস্য তস্মিন্। বংশী বিভূষিত মুখে ইত্যর্থঃ। হতং খলানাং পূতনাদীনাং নিকুরম্বং বৃন্দং যেন তস্মিন্। সমবায়ো নিকুরম্বং জালং নিবহ সঞ্চয়ৌ যাত-মিতি হৈমঃ। বল্লবীভি র্দত্তচুম্বো যস্মৈ তস্মিন্। মহিতোঽর্চ্চিতো নন্দোব্রজ-রাজো যেন তস্মিন্ পিতৃভক্তে ইত্যর্থঃ। কেলিকন্দে বিবিধ ক্রীড়া কর্ত্তরী-ত্যর্থঃ। জগদ্ভির্ব্রহ্মাণ্ডৈরবিরলং গহনং তুন্দমুদরং যস্য তস্মিন্। পিচণ্ড কুক্ষী জঠরোদরং তুন্দমিত্যমরঃ॥ ২৯॥

---

ভাস অলঙ্কার সন্নিবেশিত হইয়াছে) যিনি মুরলী বাদনা-ভ্যাসে সুনিপুণ, সেই বনমালী তোমার মঙ্গল করুন॥ ২৮॥

যিনি নিখিল ব্রজবালকের সহিত ক্রীড়া করেন, সর্ব্বদা বংশী সংলগ্ন থাকায় যাঁহার ওষ্ঠাধর অতিশয় সুশোভিত, যিনি পূতনা প্রভৃতি খল সমূহের নাশক, ব্রজরমণীগণ প্রেম-ভরে যাঁহার মুখ মণ্ডল চুম্বন করেন, পিতা বলিয়া নন্দ ঘোষকে যিনি পূজা করেন, যিনি নিখিল কেলির আশ্রয়, যাঁহার উদর মধ্যে জগদ্ব্রহ্মাণ্ড বিরাজিত, হে ভক্তগণ! সেই শ্রীমুকুন্দের প্রতি তোমাদিগের মহতী ভক্তি থাকুক॥ ২৯॥

পশুপযুবতি গোষ্ঠী চুম্বিত শ্রীমদোষ্ঠী
স্মর তরলিত দৃষ্টির্নির্ম্মিতানন্দবৃষ্টিঃ।
নবজলধরধামা পাতু বঃ কৃষ্ণনামা
ভুবনমধুরবেশা মালিনী মূর্ত্তিরেষা॥ মালিনী॥ ৩০॥

ইতি শ্রীমুকুন্দমুক্তাবলী।

---

পশ্বিতি। এষা কৃষ্ণ নামা মূর্ত্তি র্বঃ পাতু রক্ষতু। কীদৃশী সেত্যাহ। পশুপ যুবতিগোষ্ঠ্যা চুম্বিতঃ শ্রীমানোষ্ঠো যস্যাঃ সা স্মরেণ তচ্চুম্বোদ্দীপ্তেন তরলে চঞ্চলে দৃষ্টী নেত্রে যস্যাঃ সা। ততো নির্ম্মিতানন্দবৃষ্টিস্তাসু সম্ভোগ সুখ বর্ষা যয়া সা স্ফুটার্থমন্যৎ। মালিনীতি তল্লক্ষণং গতং প্রাক্॥ ৩০॥

তস্যৈব হরিধর্ম্মস্য যদিহোক্তিঃ পুনঃ পুনঃ। তদ্গাঢ় রাগান্নাযত্মমেতত্তস্য লক্ষণং॥

ইতি শ্রীমুকুন্দমুক্তাবলী ব্যাখ্যাতা।

---

ব্রজরমণীগণ ওষ্ঠবিম্ব চুম্বন করিলে তৎক্ষণাৎ কামবশতঃ চপল নয়ন হইয়া যিনি সম্ভোগাদিদ্বারা তাঁহাদিগের হৃদয়ে আনন্দ উৎপাদন করেন, নবনীরদের ন্যায় যাঁহার শরীর কান্তি, যাঁহার বেশভূষা ত্রিভুবনের প্রীতিকর, বনমালা বিরাজিত সেই শ্রীকৃষ্ণ মূর্ত্তি তোমাদিগকে রক্ষা করুন॥ ৩০॥

ইতি মুকুন্দ মুক্তাবলী সমাপ্ত।

---

শ্রীশ্রীরাধাকৃষ্ণাভ্যাং নমঃ।

অঙ্গশ্যামলিমচ্ছটাভিরভিতো মন্দীকৃতেন্দীবরং
জাড্যং জাগুড়রোচিষাং বিদধতং পট্টাম্বরস্য শ্রিয়া।

---

শ্রীরাধাকৃষ্ণাভ্যাং নমঃ।

প্রিয়যোর্দ্বন্দ্বং ধ্যাতুমিচ্ছংস্তদাহ পদ্যেন। অঙ্গানাং যঃ শ্যামলিমা তস্য টাভিঃ পরম্পরাভিঃ মন্দীকৃতানি ন্যগ্‌ভাবিতানীন্দীবরাণি যেন তং। জাগুড় াচিষাং কুঙ্কুমকান্তীনাং। হৃদি বক্ষসি। স্ফুটার্থমন্যৎ। ইদমত্র বিমৃশ্যতে। য় পূর্ণানন্দস্বরূপস্য শ্রীকৃষ্ণস্য বল্লবীস্পর্শরূপাদি বিষয় ভোগ জন্যানন্দ স্পৃহাত্র র্না ন যুক্তা পূর্ণানন্দত্ব বিরোধাৎ। যত্তু তস্য তদ্ভোগবর্ণনং মুনিনা কৃতং ৎখলু জনমনো নিবেশার্থকং লোকবিড়ম্বনমেব ন তত্র তস্য তাৎপর্য্যমিতি। বমেতৎ ন পারয়েঽহং নিরবদ্য .সংযুজাং স্ব সাধুকৃত্যং বিবুধায়ুষাপি বঃ। মাভজন্ দুর্জরগেহ শৃঙ্খলাঃ সংবৃশ্চ তদ্বঃ প্রতিযাতু সাধুনা। বল্লব্যো মে াত্মিকা ইত্যাদিভিস্তত্র তত্তাৎপর্য্য প্রতীতেঃ। তত্র লোকবিড়ম্বনাদি বাক্যানি াকানুসারিভিরপি চরিতৈর্লোক চরিতন্যগ্‌ভাবাৎ। বল্লব্যশ্চ তাঃ পরাব- ারা ইতি তৎস্পর্শাদি ভোগান্নাত্মারামতাতিক্রমো মালিন্যশঙ্কাতু সুদূরোৎ- ারিতেতি কামাধিকরণভ্যাস্যাদধিগন্তব্যং। যত্ত কশ্চিত্তাদৃশস্য হরেস্তাভিঃ ঃ শৃঙ্গারলীলা তৎপতিভাবেনাস্ত নতূপপতি ভাবেন। তেন তস্মিংস্তাসুচ াশীল্য প্রতীপস্য কৌশীল্যস্য প্রসঙ্গাদিত্যাহ। ধর্ম্মশাস্ত্রভ্যাসোধাস গ্রাস ঃ স্তদসৎ। সর্ব্বেশস্যাত্মারামস্য হরেঃ শৃঙ্গারোৎকর্ষ রসিকস্য সত্যসঙ্কল্পস্যা-

---

যাঁহার শ্রীঅঙ্গের শ্যামলকান্তি দ্বারা ইন্দীবর কান্তি ন্দীভূত হইয়াছে, যাঁহার পট্টাম্বর শোভায় কুঙ্কুম কান্তি তিরস্কৃত হইয়াছে, যাঁহার হৃদয়ে বিরাজমান বৈজয়ন্তীমালায় রীরের মধ্যভাগ শোভিত হইয়াছে, শ্রীরাধিকার স্কন্ধে

বৃন্দারণ্যবিলাসিনং হৃদি লসদ্দামাভিরামোদরং
রাধাস্কন্ধনিবেশিতোজ্জ্বলভুজং ধ্যায়েম দামোদরং ॥ ১

---

নাদি তৎ সঙ্কল্পাদনাদিত স্তথাবির্ভূতাভি স্তদাত্মভূতাভি স্তদন্যাস্পৃষ্টাভিঃ স্বক
সমাভিঃ সহ লীলায়াং স্বাত্মারামত্বান পায়াৎ। যচ্চাভি প্রবণো ভগবান্ ব
রায়ণিঃ অবর্ণয়ৎ পারীক্ষিতমাক্ষেপং তিরস্কুর্ব্বন্ যচ্চ কৃতাঞ্জলির্নৃপেন্দ্রঃ পরী
দশৃণোৎ। লোকেপি পরমোদারাণাং গুণগম্ভীরাণাং বিশুদ্ধ মনসামতিতে
ভ্রাজমানানাং রাজকুমারীণাং রাজকুমারাণাঞ্চ মিথঃ প্রসক্তমনসাং মিথ
রঞ্জনং প্রেম সৌশীল্যমেবেতি নোক্তঃ দোষগন্ধঃ। মিথোহি তচ্ছ্রবণা দে
বিষয়াসক্তি দোষঃ পরাস্তঃ। জনমনো নিবেশস্বনুষঙ্গ সিদ্ধ ইতি ন কশ্চি
ক্ষেপলেশঃ ॥ ১ ॥

---

বামহস্ত ন্যস্ত করিয়া যিনি বিরাজ করিতেছেন, সেই বৃন্দাব
বিহারী শ্রীদামোদরকে আমি ধ্যান করি ॥ ১ ॥ * ॥

## স্বয়মুৎপ্রেক্ষিতলীলা।

—০:*:০—

শ্রীরাধাবল্লভায়নমঃ।

শ্যামল সুন্দর সৌহৃদবদ্ধা
কাঙ্গিত তৎপদসঙ্গতিরদ্ধা।
ধৈর্য্যমসৌ স্মরবর্দ্ধিত বাধা
প্রাপণমন্দির কর্ম্মণি রাধা॥ ১॥
তং কমলেক্ষণ মীক্ষিতুকামা
স্বাচ্ছলতঃ স্বয়মুজ্‌জিতধামা।

---

সুধা সুধারাসু মুধাভিধানং যদ্বাচ মাচম্য তনোতি লোকঃ। কিশোরয়োঃ লৈকলৈক কুক্ষীকরোতু নঃ কাঙ্ক্ষিতমেষ রূপঃ।

অথেতি। স্বয়ং স্বোপায়েন স্বয়ং দূত্যৈবোৎপ্রেক্ষিতা নিষ্পাদিতা যা া সা স্বয়মুৎপ্রেক্ষিতলীলেত্যর্থঃ। অত্র মঙ্গলং শ্রীতি। শ্যামলেতি। দী রাধা মন্দির কর্ম্মণি গৃহকৃত্যে ধৈর্য্যং ন প্রাপ। কীদৃশী। যতঃ শ্যামলে ারে হরৌ যৎ সৌহৃদং তেন বদ্ধা ততএব স্মরেতি। ততঃ কামিতেতি॥ ১॥ তমিতি। ছলতঃ সূর্য্যার্চ্চনপুষ্পানয়ন ব্যাজেন। সা রাধা দূর মবিন্দ- তি লোকপ্রেক্ষণ শঙ্কানিবৃত্তিঃ॥ ২॥

---

একদা কৃষ্ণপদাভিলাষিণী শ্রীমতী রাধিকা শ্রীকৃষ্ণের প্রেমাস্বাদনে অনঙ্গজনিত বেদনায় অধীরা হইয়া নিজ গৃহকার্য্য ারাও চিত্তকে সুস্থ রাখিতে পারিলেন না॥ ১॥

অনন্তর সেই কমলনয়ন শ্রীকৃষ্ণ দর্শনে ব্যগ্র হইয়া সূর্য্য-

যামুনরোধসি চারু চরন্তী
দূরমবিন্দত সুন্দরদন্তী। দোধকং ॥ ২ ॥
প্রাপ্যোদারাং পরিমলধারাং
কংসারাতে রুদরতি বাতে।
সেয়ং মত্তা দিশি দিশি যত্তা
দৃষ্টিং কভ্রা মকিরদনভ্রা ॥ ৩ ॥
ভৃঙ্গীবেয়ং তম পরিমেয়ং
মুগ্ধা গন্ধং হৃদি কৃতবন্ধং।

---

দোধকমিতি। তল্লক্ষণঞ্চ। দোধকমিচ্ছতি ভত্রিতয়াদগাবিত্যেতৎ।

সেয়ং রাধা বাতে পবনে উদয়ত্যুপসর্পতি সতি। কংসারাতেঃ শ্রীকৃ
দারাং পরিমলধারাং প্রাপ্য মত্তা সতী দিশি দিশি কভ্রাং মনোজ্ঞাং দৃষ্টি
রং। যত্তা তদ্বীক্ষণে সযত্না। অনম্রা উচ্চগ্রীবা ॥ ৩ ॥

ইয়ং মুগ্ধা রাধা ভৃঙ্গীব তমপরিমেয়ং গন্ধমভিলক্ষীকৃত্য দ্রুতং যাতা
রাতে রন্তিকমিতি শেষঃ ॥

• হৃদিকৃতো বন্ধস্তদ্বীক্ষণঃ নির্বন্ধো যত্র তদ্যথা স্যাত্তথা। ইয়ং কী

---

পূজার পুষ্পচয়নচ্ছলে গৃহ পরিত্যাগ পূর্ব্বক গমন কি
করিতে অতিদূরে যমুনাতীরে গমন করিলেন ॥ ২ ॥

• তথায় পবন প্রেরিত শ্রীকৃষ্ণের অঙ্গ সৌরভ আঘ্র
মত্ত ও সচকিত হইয়া সোৎকণ্ঠভাবে ইতস্ততঃ দৃষ্টি নি
করিতে লাগিলেন ॥ ৩ ॥

শ্রীরাধিকা মধুমত্ত ভ্রমরীর ন্যায় সেই অপরিমেয় কৃষ
গন্ধে মুগ্ধা ও উদ্বিগ্নমনা হইলেন এবং কৃষ্ণপ্রেমে উদ্

ব্যগ্রপ্রায়া পুলকিতকায়া
প্রেমোদ্ভ্রাতা দ্রুতমভিযাতা। মত্তা ॥ ৪ ॥
কৃষ্ণমবেক্ষ্য ততঃ পরিতুষ্টা
পুষ্পগণাহৃতি কৈতবজুষ্টা।
মন্থরপাদ সরোরুহপাতা
কুঞ্জকুটীরতটী মুপযাতা ॥ ৫ ॥
সাপৃথুবেপথু দোলিতহস্তা
প্রেমসমুত্থিত ভাববিহস্তা।

---

াগ্রপ্রায়া প্রায়েণোদ্বিগ্না। স্ফুটমন্যৎ। মত্তেতি। তল্লক্ষণঞ্চ। জ্ঞেয়া মত্তা-
ভসগন্ধষ্টৈত্যেতৎ ॥ ৪ ॥

ততস্তত্র সা রাধা কৃষ্ণমবেক্ষ্য পরিতুষ্টা সতী কুঞ্জকুটীরতটী মুপযাতা
াগাম। কেন ছদ্মনোপযাতেত্যপেক্ষায়াং বিশিনষ্টি পুষ্পেতি। ভাবাবেশা-
পযানেপ্যসমর্থা ভূদিতি বোধয়ন্ বিশিনষ্টি মন্থরেতি ॥ ৫ ॥

সা তত্র পুরোবনান্তে প্রসসার। কীদৃশী পৃথুনা বেপথুনা কম্পেন দোলিতৌ
স্তৌ যস্তাঃ সা। প্রেম্না সমুত্থিতৈ র্ভাবৈ র্হর্ষ গদ্গদাদিকাদিভি বিহস্তা ব্যাকুলা।
িহস্ত ব্যাকুলৌ সমাবিত্যমরঃ। বনান্তে কীদৃশীত্যাহ ফুল্লেতি। বিলাসো

---

ও পুলকিত তনু হইয়া অচিরাৎ গন্ধানুসারে সেই দিকে
াবিতা হইলেন ॥ ৪ ॥

অনন্তর শ্রীকৃষ্ণ দর্শনে পরিতুষ্ট হইয়া কুসুমচয়নচ্ছলে মৃদু
্দু পদ সঞ্চালন পূর্ব্বক নিকুঞ্জবনের দিকে আগমন করি-
লেন ॥ ৫ ॥

প্রফুল্লিত তরুলতায় আকীর্ণ নিকুঞ্জবন প্রাপ্ত হইয়া

ফুল্ল মহীরহ মণ্ডলকান্তে
তত্র পুরঃ প্রসসার বনান্তে ॥ ৬ ॥
দোধকমেব ॥ ০ ॥
মাধবস্তাং তদালোকয়ন্ রাধিকাং
বল্লবীবর্গতঃ সদ্গুণেনাধিকাং।
কেয়মুদ্বাধতে মদ্বনং রাগত
স্তূর্ণ মিত্যুল্লপন্ ফুল্লধীরাগতঃ ॥ ৭ ॥
ভালবিদ্যোতিত স্ফীতগোরোচনং

---

নাম সত্বজোয়ং ভাবভেদঃ। তল্লক্ষণঞ্চোক্তং। বিশেষো দয়িতালোকে মু
নেত্রাদি কর্ম্মণঃ। যানস্থানাসনাদেশ্চ বিলাসঃ কথ্যতে বুধৈরিতি কা
কৌস্তভে। এবমগ্রত্রচ ॥ ৬ ॥

তদা মাধবস্তাং রাধামালোকয়ন্ সন্নাগতঃ প্রাপ। মদ্বনং রাগতঃ কে
মুদ্বাধতে ইতি তূর্ণমুল্লপন্ সন্। স্ফুটার্থমন্যৎ ॥ ৭ ॥

ভালেতি। সা ভামিনী রাধা তং কৃষ্ণং পার্শ্বতঃ প্রেক্ষ্য পটেনাবৃ
সতী কৈতবাহুংকৃষ্ট কুসুমাবচয়চ্ছলেন দূরভূগামিনী অভূৎ। ততোতি দূ

---

শ্রীরাধিকা কৃষ্ণ দর্শনে সাত্ত্বিকভাবের উদয় হেতু কম্পিত হ
ও হর্ষগদ্গদাদিভাবে অধৈর্য্য হইলেন ॥ ৬ ॥

ব্রজরমণীর শিরোমণি শ্রীরাধিকা কুসুমচয়ন করিতেছে
দেখিয়া শ্রীকৃষ্ণ কহিলেন কে তুমি? আপন ইচ্ছায় আমার
নিকুঞ্জবনের উপদ্রব করিতেছ? এই কথা বলিতে বলিতে
আনন্দ মনে শ্রীরাধিকার নিকট উপস্থিত হইলেন ॥ ৭ ॥

সুন্দর গোরোচনায় বিভূষিত ললাট, চপলনয়ন শ্রীকৃষ্ণকে

পার্শ্বতঃ প্রেক্ষ্য তং বিভ্রমল্লোচনং।
স্যা পটেনাবৃতা কৈতবাস্তামিনী
বক্রিতভ্রূরভূৎ দূরভূগামিনী ॥ স্রগ্বিণী ॥ ৮ ॥
লীলোদ্ভ্রান্তং মুহুরথ সুদতী
নেত্রদ্বন্দ্বং দিশি দিশি সুদতী
বীক্ষাং চক্রে দলভরবিকটাং
মল্লীবল্লীং তটভুবি নিকটাং ॥ ৯ ॥

---

গামেত্যর্থঃ। সা কীদৃশীত্যাহ বক্রিত ভ্রূরিতি। দেবাভ্যর্চ্চন পুষ্পাবচয়
রিণীং মাং খেদয়িতুং কথমত্র ভবান্ প্রবৃত্ত ইত্যুদ্গত কৃত্রিম কোপেত্যর্থঃ।
ঃ কীদৃশমিত্যাহ ভালেতি প্রকটার্থং ॥ ৮ ॥

স্রগ্বিণীতি। লক্ষণমস্য পূর্ব্বং দর্শিতং। সা সুদতী যমুনাতট ভুবি নিকটাং
ন্নহিতাং মল্লীবল্লীং বীক্ষাং চক্রে দদর্শ। দিশি দিশি লীলোদ্ভ্রান্তং নেত্র-
ন্দ্বং মুহুর্দ্দতী নিক্ষিপন্তী সতী। বল্লীং কীদৃশীং দলভরৈর্বিকটাং
াপ্তাং ॥ ৯ ॥

---

নিজ পার্শ্বে দর্শন করিয়া শ্রীরাধিকা ভ্রূভঙ্গী পূর্ব্বক কহিলেন
আমি সূর্য্যপূজার নিমিত্ত পুষ্পচয়ন করিতেছি তুমি এ সময়ে
কেন বিরক্ত করিতেছ, এই বলিয়া বস্ত্র দ্বারা সর্ব্বাঙ্গ আবরণ
পূর্ব্বক অন্য স্থানের পুষ্পচয়ন ছলে কিছু দূরে গমন করি-
লেন ॥ ৮ ॥

অনন্তর শ্রীরাধিকা চপলনয়নে ইতস্তত দৃষ্টিপাতঃ করিতে
করিতে অনতিদূরে যমুনাতটে নিবিড় পত্র সুশোভিত মল্লিকা-
বল্লী দর্শন করিলেন ॥ ৯ ॥

তামুন্মীলদ্ভ্রমর বিলসিতাং
লব্ধা পুষ্পৈরুপরি কিল সিতাং।
লীনেবাভূ দ্বি:সিতনন্দনা
তস্যাঃ প্রান্তে সরসিজবদনা।
ভ্রমরবিলসিতা ॥ ১০ ॥

অঞ্জসা ব্যাহরৎ কঞ্জসারেক্ষণ
স্তামসৌ স্রগ্বিণীং দামসৌরভ্যভাক্।
মাধুরীমুদ্গিরন্ সাধুরীত্যুজ্জ্বলাং
নূতনানন্দদাং পূতনামর্দ্দনঃ ॥ ১১ ॥

---

সা সরসিজবদনা রাধা তাং বল্লীং লব্ধা সতী তস্যাঃ প্রান্তে লীনেবাভূন্ন তু লীনাং। তাং কীদৃশীং। উপরি পুষ্পৈঃ সিতাং শুভ্রাং। স্ফুটার্থমন্যৎ। লীলোদ্ভ্রান্তমিত্যাদি পদ্যদ্বয়েঽবহিত্থা সঞ্চারিভাবঃ। ভ্রমরেতি। তল্লক্ষণঞ্চ। মোগোনৌগোভ্রমরবিলসিতেত্যেতৎ ॥ ১০ ॥

অসৌ পূতনামর্দ্দন স্তাং রাধামঞ্জসা সুখেন ব্যাহরৎ কথিতবান্। কীদৃশঃ। কঞ্জাদপি সারে শ্রেষ্ঠে ঈক্ষণে যস্য সঃ মাধুরীং শোভামুদ্গিরন্ সন্ রীতিস্পষ্টঃ। বিশদার্থমন্যৎ ॥ ১১ ॥

---

অনন্তর সরোজবদনা শ্রীরাধা অনঙ্গ প্রভাবে উল্লাসিত হইয়া ভ্রমরমালায় আকীর্ণ ও অশেষ পুষ্প শোভিত সেই মল্লিকাবৃক্ষের অন্তরালে যেন লুকায়িত প্রায় হইলেন ॥ ১০ ॥

পূতনামর্দ্দন পুণ্ডরীকনয়ন হৃষ্টচিত্তে তথায় উপস্থিত হইয়া নিজ মাধুর্য্যভাব প্রকাশ পূর্ব্বক পুষ্প মালাধারিণী সৎস্বভাবা শ্রীরাধিকাকে সম্বোধন করিয়া কহিলেন ॥ ১১ ॥

ভঙ্গুরানঙ্কুরান্নির্দ্দয়ং ছিন্দতী
বীরুধঃ কোমলোদ্ভেদিনীর্ভিন্দতী।
আঃ কথং লুণ্ঠসি ত্বং মৃগাঙ্কাননে
পুষ্পরাজীমসৌ হন্ত মৎকাননে॥ স্রগ্বিণী ॥ ১২॥
সদাত্র চিনুমঃ প্রসূননজনে
বয়ং হি নিরতাঃ সুরাভিভজনে।
নকোপি কুরুতে নিষেধবচনং
কিমদ্য তনুষে প্রগল্ভবচনং ॥ ১৩ ॥

---

কিং ব্যাহরৎ তদাহ ভঙ্গুরানিতি। হে [illegible] ঙ্কাননে রাধে অসৌ ত্বং মৎকাননে পু[illegible]জীং কথং লুণ্ঠসি। হন্তেতি খেদে। আ[illegible]ত কোপে। আত্ম[illegible] কোপপী[illegible]মিত্যমরঃ। কী[illegible] সতী নির্দ্দয়ং যথাস্যাত্তথা ভঙ্গুরান্ [illegible]ক্ষীনঙ্কুরান্ ছিন্দতী। কোমলোদ্ভেদিনী বিরুধোলতা ভিন্দতীসতী। কোমল[illegible] [illegible]নো [illegible]সামন্তি তাঃ ॥ ১২ ॥

স[illegible]পনিব স[illegible] [illegible] প্রথমং প্রাগল্ভ্য মাশ্রয়ন্ত্যাহ সদেতি সুরভিজনে দে[illegible]র্চ্চনে নিরত বয়মত্রাজনে নির্জনে বনে সদৈব প্রসূনং চিনুমঃ। [illegible]কোপি নিষেধ বচনং বর্জনং ন কুরুতে। ত্বমদ্য প্রগল্ভবচনং কিং তনুষে [illegible]কাশয়সি। [illegible] ইতি তব ধর্ম্মজ্ঞস্য দেবার্চ্চন বিরোধো নোচিতঃ। [illegible]জনে ইতি নাস্ত[illegible] অত্র জ[illegible]ভ্যঃ শঙ্কেতি ব্যজ্যতে ॥ ১৩ ॥

---

হে চন্দ্রবদনে! আমার উদ্যানে আসিয়া ফল তুলিতেছ কেন? তুমি নির্দ্দয় রূপে আমার উদ্যানস্থ বৃক্ষের অঙ্কুর ভাঙ্গিয়া কোমল কোমল লতা সকল উন্মূলিত করিলে কেন? কি জন্য এত উপদ্রব করিতেছ? ॥ ১২ ॥

প্রসীদ কুসুমং বিচিত্য সরসা
প্রযামি সরসীরুহাক্ষতরসা।
ক্রিয়াদ্য মহতী মমাস্তি ভবনে
বিলম্বমধিকং তনুষ্ব ন বনে॥ জলোদ্ধতগতিঃ॥১৪

---

অথ সবিনয়মাহ প্রসীদেতি। হে সরসিরুহাক্ষ ত্বং প্রসীদ। কুসুমা বচয়ে বিঘ্নং মা কুরু। সরসীরুহাক্ষাহং ত্বয়ি রুক্ষভাষণং কর্ত্তুমসমর্থা কুসুমং বিচিত্য তরসা বেগেন প্রযামি। যস্তুবানহস্ত মহতী ক্রিয়া মমাস্তি। ততো বাক্যোদ্দ্যোগেন বনেঽধিকং বিলম্বং মম ন তনুষ্ব ন কুরু। অত্র ত্বয়িসরসা সানুরাগাস্মি। অতঃ প্রসীদ মামঙ্গীকুরু। সরসীরুহাক্ষেতি ত্বন্নেত্র শোভয়া কৃষ্টাহং গৃহে স্থাতুং ন শক্নোমি। অতস্তরসা প্রসীদেতি ভবনেঽদ্য মে মহতী ক্রিয়া নাস্তি ততোবনেঽধিকং বিলম্বং তনুষ্বেতি ব্যজ্যতে। জলোদ্ধতেতি লক্ষণমস্যোক্তং প্রাক্॥ ১৪॥

---

শ্রীমতী কহিলেন আমরা প্রত্যহ দেবপূজার নিমিত্ত এই নির্জ্জনবনে পুষ্পচয়ন করিয়া থাকি; কৈ এতদিন কেহইত আমাদিগকে নিষেধ করে না? অদ্য তুমি কেন উগ্র হইয়া আমাদিগকে রূঢ় কথা বলিতেছ?॥ ১৩॥

হে সরোজনয়ন! অদ্য আমার প্রতি প্রসন্ন হও ক্ষমা কর। আমি তোমার মত রূঢ় কথা বলিতে জানি না, অদ্য আমার গৃহে একটী বৃহৎকার্য্য আছে তদনুরোধে পুষ্পচয়ন করিয়া আমাকে শীঘ্রই বাটী যাইতে হইবে অতএব কথা বার্ত্তায় অধিক বিলম্ব বা আমার কার্য্য ক্ষতি করিও না॥১৪॥

নিযুক্তঃ ক্ষিতীন্দ্রেণ তেনাস্মি কামং
বনং পালয়ামি ক্রমেণাভিরামং
জনঃ শীর্ণমপ্যুদ্ধরেদ্যো দলার্দ্ধং
হরাম্যম্বরং তস্য বিত্তেন সার্দ্ধং ॥ ১৫ ॥
পরিজ্ঞাতমদ্য প্রসূনালিমেতাং
লুনীষে ত্বমেবং প্রবালৈঃ সমেতাং।

অন্যন্মনোজ্ঞং শ্রোতু মন্তরেতি স্পৃহাবানুপরি কৃষ্ণমিবাহ নিযুক্ত ইতি ভ্যাং। তেন প্রসিদ্ধেন ক্ষিতীন্দ্রেণ কামেন রাজ্ঞা নিযুক্তোহমভিরামং তস্য ড়াম্পদং বনং পালয়ামি। তদ্বনস্থ শীর্ণমপি দলার্দ্ধং যোজন উদ্ধরে তস্যাম্বরং ং বিত্তেন সার্দ্ধং হরামি ॥ ১৫ ॥

ময়াদ্য পরিজ্ঞাতং ত্বমেবৈতাং প্রসূনালীং প্রবালৈঃ পল্লবৈ সহ লুনীষে নংসি। অসৌ ত্বং ময়াদ্য ধৃতা। হে পুষ্পচৌরি নিত্যমেবং কুর্ব্বাণা ত্বং ং কেন প্রমাদেন রাজ্ঞো গেহং প্রবিষ্টাসীতি। অত্র বলবান্ স্মরো মামে- কিন মধীনং লক্ষ্যং বিধায় যথেচ্ছং বিধ্যতি। তন্নুত্রোপময়া ত্বয়া চেদ্যুক্তঃ ং তদা কিং মে কর্ত্তুং শক্নুয়াদতএব ত্বামপেক্ষ্যমাণো নিবসামি বনেতি

শ্রীকৃষ্ণ কহিলেন মহারাজ কন্দর্প কর্ত্তৃক নিযুক্ত হইয়া াহার এই মনোহর উদ্যান আমি রক্ষা করিতেছি। যদি কান জন এই উদ্যানস্থ বৃক্ষের শীর্ণ পত্র বা পত্রার্দ্ধ অপ- রণ করে তাহা হইলে আমি তাহার বস্ত্র অলঙ্কারাদি সর্ব্বস্ব াড়িয়া লই ॥ ১৫ ॥

হে কাঞ্চনগৌরি! হে পুষ্পচৌরি! আমি অদ্য জানি-

ধৃতাসৌ ময়া কাঞ্চনশ্রেণিগৌরী
প্রবিষ্টাসি গেহং কথং পুষ্পচৌরি।
ভুজঙ্গপ্রয়াতং ॥ ১৬ ॥
সপতিঃ পিশুনঃ কুপিতোপিশুনঃ
সদনে সুখরা জরতী মুখরা।

---

ভাগ্যাদেব ত্বং মিলিতাসি। কাঞ্চনশ্রেণি গৌরীতি ত্বদেকানুরক্তোস্মীতি প
দ্বয়েস্মিন্ ব্যজ্যতে।

ভুজঙ্গেতি। তল্লক্ষণশ্লোক্তং প্রাক্ ॥ ১৬ ॥

অথাতি সান্দ্রমানন্দমনুভবিতুকামা স্ববিলম্বস্য দুঃখহেতুতাং নিবেদয়ন্ত্য
স ইতি। স মে পতির্ধবঃ পিশুনঃ পত্ন্যাশ্ছিদ্র সূচকঃ।

নচৈতাবদেব। অপিতু কুপিতঃ সন্নপি পিশুনঃ বিবিধ ক্লেশ ক্বদিতার্থ
অর্থান্তরং তু নকার্য্যং। অশ্লীলত্বাং। অন্যচ্চ ভয়কারণমস্তি। ইত্যা
মুখরা মাতামহী জরতী সুখরা বহু রুক্ষভাষিণী সদনে বর্ত্ততে। গুরবঃ শ্ব
প্রভৃতয়শ্চ চতুরা নিশ্বসিত পরীক্ষকাঃ সদনে সন্তি। এবং ময়ি বিলম্বিতা

---

লাম তুমিই আমার উদ্যানের পুষ্প ও পত্র ছিন্ন করিয়া পাক
তোমায় ধরিয়াছি, তুমি কেমন করিয়া ঘরে যাইবে ॥ ১৬ ॥

শ্রীমতী কহিলেন হে পুরুষেশ্বর! দেখ আমার পতি সকল
সময় আমার দোষানুসন্ধান করিয়া আমাকে বিশেষ যন্ত্রণা
দেন, আর আমার মাতামহী অতি মুখরা ও রুক্ষভাষিণী, শ্বশ্রূ
প্রভৃতি গুরুজনেরাও আমার ছল গ্রহণ করেন অতএব আমার
প্রতি এরূপ উপদ্রব করিবেন না এই নির্জ্জন স্থানে

চতুরা গুরবো ভবিতা কুরবো
ব্যসনং পুরুষেশ্বর কিং কুরুষে॥ ১৭॥
জলজেক্ষণ হে কুলজামবলাং
নহি দুর্যশসা রচয়াধবলাং।

---

রবো নিন্দা মম তবচ ভাবিনী। হে পুরুষেশ্বর ইদং ব্যসনং ব্যর্থোত্থমং কিং থং কুরুষে। যেনাবয়োঃ কুরব এব ভবেৎ। ব্যসনং স্বশুভে শক্তৌ পানস্ত্রী গয়াদিষু। দৈবানিষ্ট ফলে পাপে বিপত্তৌ বিফলোত্থমে ইতি বিশ্বঃ। রুষেশ্বরেণ ত্বয়া মং সৌমনস্যমেব কর্ত্তুং সাম্প্রতং নতু মদ্বৈমনস্যমিতি বিঃ॥ ১৭॥

হে জলজেক্ষণ কুলজাং কুলীনাং মাং দুর্যশসাধবলাং মলীনাং ন রচয় বির- ং কিরণং তরণিং দিবি পশ্য। ততোহেতো র্মে সরণিং পন্থানং ত্যজেতি। বঞ্চ নাবয়োঃ কোপি কুরবঃ। বিরমং কিরণমিতি স্ববাঞ্ছিতস্য ত্বরয়ৈবানু ষ্টয়ত্বং ব্যজ্যতে। নম্নু শক্তিশক্তি মন্তাবেন বঁল্লোষ্ক্যো বন্নিত্য সিদ্ধয়ো রনয়ো- র্নত্য দাম্পত্যং বিহায় কেয়মৌপপত্যেন লীলেতি চেৎ পারমৈশ্বর্য্যাদিতি হাণ। নহ্যেতয়ো র্নিয়ামকঃ কোপ্যস্তি। যণ্ডীত্যা দাম্পত্যে স্হেয়ং। নবা র্ম্ম পারতন্ত্র্যাদৌপপত্যং। অকর্ম্মতন্ত্রত্বাভিধানাৎ। নচ জনমনো নিবে- যৈতৎ। নপারয়েঽমিত্যাদি বাক্যেষু তস্মিন্ স্বেচ্ছায়াঃ প্রত্যয়াং তন্নিবেশস্ত সৌন্দর্য্য হেতুকএব। নচোৎ কণ্ঠয়াঃ পরিপোষায়ৈতৎ। তস্যা নিত্য পুষ্টত্বাৎ।

---

কোনপ্রকারে বিলম্ব হইলে তোমার ও আমার বড়ই নিন্দা হইবে॥ ১৭॥

হে জলজনয়ন! এই অবলা কুলবতীকে অপযশে কলঙ্কিত

তরসা বিরমৎকিরণং তরণিং
দিবি পশ্য ততস্ত্যজ মে সরণিং। তোটকং ॥ ১৮ ॥
জানে তব কচপক্ষং সংভৃতবর মল্লিকালক্ষং।
উরসিচ কঞ্চুকরাজং ধ্রুবমর্ব্বুদ মাধবীভাজং ॥ ১৯ ॥
এহি তব ক্ষণ মাত্রং বিচারয়ামি ক্রমাদ্গাত্রং ।

---

তস্মাৎ পারমৈশ্বর্য্যাদেবৈতচ্ছক্তিশক্তিমতো স্তয়োর্নির্গীর্ণ দাম্পত্যমৌপপত্যা
সুধীভিরবধেয়ং ॥ ১৮ ॥

শ্রীরাধায়াঃ শুশ্রূষণীয়ং হরিরাহ জানে ইতি দ্বাভ্যাং। হে রাধে চন্দ্র
ত্বং মাধুর্য্যেণ মাং প্রতারয়িতুমিচ্ছসি নাহং তাদৃশং কিন্তু স্মররাজাধী
ভবামি। ত্বরয়ৈব চেদ্গৃহে প্রযাতুমিচ্ছসি তর্হি রাজকীয়ে দ্রব্যেঽবলোকি
যাস্যসীতি ভাবঃ। পদ্যং বিশদার্থং। কচপক্ষং কেশপাশং মাধব্যোবা
পুষ্পাণি ॥ ১৯ ॥

ব্যঙ্গ্যং প্রকাশয়ন্নাহ এহীতি। ক্রমাৎ কচপক্ষবক্ষো নীব্যাদিস্পর্শ প
পাট্যেত্যর্থঃ তত্ত্বে রাজকীয় দ্রব্য স্বরূপে। কচপদাদৌ নির্ণীতে দৃষ্টে স
ভুবনং প্রযাহি। হে তড়িৎপীতে।

আর্য্যেতি। উপগীতি নামায়মার্য্যা ভেদঃ। তল্লক্ষণঞ্চোক্তং। আর্য

---

করিও না, ঐ দেখ সূর্য্য ক্রমেই অস্তমিত হইতেছেন অতএ
পথরোধ করিও না অদ্য আমাকে ছাড়িয়া দাও ॥ ১৮ ॥

কৃষ্ণ কহিলেন, অয়ি বিদ্যুদ্গৌরি! তুমি কন্দর্প রাজে
অনেক বস্তু অপহরণ করিয়াছ। আমার বোধ হইতেছে তোমা
কবরী মধ্যে ও বক্ষঃস্থলস্থ কঞ্চুক মধ্যে অর্ব্বুদ পরিমি
মাধবী পুষ্প রহিয়াছে। তুমি আমার নিকটে আইস, তোমা

তন্বে কিল নির্ণীতে প্রযাহি ভবনং তড়িৎপীতে।

আর্য্যা ॥ ২০ ॥

ন মুধা মাধব রচয় বিবাদং
বিদধে তব মুহুরহমভিবাদং।
গোকুলবসতৌ স্মরমিব মূর্ত্তং
নকিমু ভবন্তং জানে ধূর্ত্তং ॥ ২১ ॥

---

রার্দ্ধ তুল্যে দলদ্বয়ে প্রাহুরুপগীতিমিতি। আর্য্যাপরার্দ্ধস্তু সপ্তবিংশতিমাত্রা
চা লক্ষিতো দ্রষ্টব্যঃ ॥ ২০ ॥

এবং হরের্বাঙ্মধু নিপীয় মত্তা রাধা তং তির্য্যক্ পশ্যন্তী তদুক্তিনিবারক
ত্তরমাহ ন মুধেতি দ্বয়েন। হে মাধব মধোর্বসন্তস্যায়ং মাধবঃ। বসন্ত-
াদনীয়কাধীন ইত্যর্থঃ। পক্ষে, মাং কুলধর্ম্ম বিষয়ং যথার্থজ্ঞানং ধুনোতি
পাধি মাধুর্য্যেণাপনয়তীতি সঃ। অভিবাদং প্রণামং। তথাচ ভবন গমনা-
াদিদেশেতি ভাবঃ।

নম্ন স্মররাজ কিঙ্করোহং তদ্বস্ত নির্ণয় মন্তরা কথং তদর্থমাদিশামীতি চেত্ত-
াহ গোকুলেতি। ন ত্বং স্মরকিঙ্করঃ কিন্তু বিজ্ঞানানন্দ রসরাজমূর্ত্তি স্ত্বং।
ত স্মরস্তে কথঞ্চিদুপমানমিত্যর্থঃ। ধূর্ত্তত্বাত্তব তথা ভণিতিরিতি ভাবঃ ॥ ২ ॥

---

তোমার অঙ্গ প্রত্যঙ্গ অনুসন্ধান করিয়া দেখি, কত বস্তু লই-
াছ তাহা দেখাইয়া তবে গৃহে গমন কর ॥ ১৯ ॥ ২০ ॥

শ্রীরাধা কহিলেন, হে মাধব! আমি তোমাকে পুনঃ
পুনঃ প্রণাম করিতেছি, তুমি আমার সহিত মিছামিছি বিবাদ
করিও না। তুমি বলিতেছ আমি অনঙ্গের কিঙ্কর এ তোমার
কপট বাক্য এই গোকুল মধ্যে তুমিই মূর্ত্তিমান্ কন্দর্প, ইহা
কে না জানে? ॥ ২১ ॥

বেত্তি ন গোপী বৃন্দারামং
বৃন্দাবনমপি ভুবি কঃ কামং।
অহমিহ তদিদং কিতব রসালং
কথমবচেষ্যে ন কুসুমজালং। পজ্ঝটিকা ॥ ২২।
নেদমত্র কলসস্তনি শংস
ক্রোধনো নৃপতিরেষ নৃশংসঃ।

---

কিঞ্চৈতদ্বৃন্দাবনং গোপীনামেবাস্মাকং স্বং যতোমং সখীবৃন্দাত্র পালিকা স্তীতি সর্ব্বজন প্রসিদ্ধং ততশ্চ কোঽত্র স্মরঃ কথঞ্চ তে কুসুমাবচয় প্রতি... ধোঽর্থবানিভাবেনাহ বেত্তীতি। রসমালাতীতি রসালং। হে কিতব কপটি পজ্ঝটিকেতি লক্ষণমস্যোক্তং প্রাক্ ॥ ২২ ॥

রাধয়ৈব মুক্তো হরি স্তদ্বক্ষোজয়ো দৃশৌ নিদধানোমৃদুমুদয়াতামাহ নেদমিতি। হে কলসস্তনি নেদং বাক্যং শংস বদ। এষ স্মরনৃপতি নৃশংস ক্রূরঃ। ক্রোধনো যন্তবতি। ইদং ত্বদ্বাক্যং শ্রুত্বা ক্রোধং বিধাস্যতি তস্মা শংসেতি। তস্মিন্ ক্রুদ্ধে কিং ভাবীতি চেত্তত্রাহ। তেন যৌবত কর্ত্তৃকে বন

---

হে শঠ! তুমি ধূর্ত্ততা করিও না, ইহা সকলেই জানে যে বৃন্দা নামক আমাদের এক সখী আছে, তাহারই এই উদ্যান এ জন্য ইহার নাম বৃন্দাবন। এ স্থানে অনঙ্গের কোন অধিকার নাই আমাদেরই সম্পূর্ণ অধিকার, সুতরাং আমরা এই রসময় বৃন্দাবনের ফুল তুলিব তোমার বারণ করিবার কি ক্ষমতা আছে? ॥ ২২ ॥

কৃষ্ণ কহিলেন, হে কলসস্তনি! তুমি এ স্থানে এরূপ কথা বলিও না। এই কন্দর্প রাজ অতি নৃশংস ও ক্রোধী

তেন হন্ত বিদিতে বনভঙ্গে
যৌবতং পততি ভীতিতরঙ্গে ॥ ২৩ ॥
তন্বি গেহগমন ব্যবসায়ং
চেৎ করোষি শৃণু রম্যমুপায়ং।
অত্র মত্তবহু ষট্পদ বীরে
লীলয়া প্রবিশ কুঞ্জকুটীরে ॥ স্বাগতা ॥ ২৪ ॥

---

ভঙ্গে বিদিতে যৌবতং ভীতি তরঙ্গে পততীতি। ভীতয়শ্চ বাণজালেন হৃদ্বি-ভেদনং নিযোজ্যেন ময়াচাধর খণ্ডন বক্ষোজ বিমর্দ্দন ভুজনিবন্ধনানি চেত্যেবং লক্ষণাস্তাশ্চ বর্ত্তিমান প্রয়োগেণাগতা এবেতি ভাবঃ ॥ ২৩ ॥

নন্বু নৃশংসাৎ নৃপতেঃ কথং পরিত্রাণং কথঞ্চ ভবনপ্রয়াণং স্যাদিতি চত্ত্রাহ। তন্বীতি প্রকটার্থং ,পদ্যং। অত্র কুঞ্জকুটীরে লীলয়া হেতুনা-প্রবিশেতি। ময়ি তুষ্টেন তে স্মরাদ্ভীতি লেশোপীতি ভাবঃ। মত্ত বহুষট্ পদ-বীরে ইতি তটস্থজন প্রবেশ শঙ্কাপ্যত্র ন কার্য্যা। যতোবীরাস্তেষাং নিবারকাঃ সন্তীতি ব্যজ্যতে। স্বাগতেতি। তল্লক্ষণঞ্চ স্বাগতারণ ভগৈ গুরুণা-চত্যেতৎ ॥ ২৪ ॥

---

অতএব যুবতীজন কর্ত্তৃক এইরূপ নিজ উদ্যানের অত্যাচার জানিতে পারিলে তিনি যুবতীদিগকে মহাভীতি তরঙ্গে নিপাতিত করিবেন অর্থাৎ নিজ বাণ দ্বারা মর্ম্ম ভেদ ও তাঁহার ভৃত্য আমাদ্বারা ওষ্ঠাধর খণ্ডনাদি উপদ্রব করিবেন ॥ ২৩ ॥

হে তন্বি! যদি একান্তই গৃহ গমনে ব্যস্ত হইয়া থাক তবে এক সদুপায় বলি শ্রবণ কর। এস্থানে মত্তভ্রমর রূপ বহু সংখ্যক বীর পুরুষ কর্ত্তৃক প্রতিপালিত আমরা কুঞ্জকুটীরে অনায়াসে প্রবেশ কর সে স্থানে কোন ভয় থাকিবে না ॥ ২৪ ॥

গোকুলে কুলবধূভিরর্চ্চিতা
শীল চন্দন রসেন চর্চ্চিতা
রাধিকাহ মধিকারিতামতঃ
কিং করোষি ময়ি ধূর্ত্ত কামতঃ ॥ ২৫ ॥
নাক্ষিণী ক্ষিপ কুরঙ্গি সর্ব্বতঃ
সাক্ষিণী ভব সখীভিরন্বিতা
মাধবঃ কিল তুনোতি মামসৌ
সাধবঃ শৃণুত ভোঃ শিখিস্ত্রিয়ঃ। রথোদ্ধতা ॥ ২৬

---

অন্তরতিপ্রসন্নাপি বহিঃ প্রৌঢ়ি মালম্ব্যাহ গোকুল ইতি। শীলং সচ্চরিত্রং অতোহস্থামীদৃশ্যাং ময়ি কামতঃ স্বেচ্ছাতোহধিকারিতাং কিং কথং করোষি মৎসম্মতি মন্তরালতো নকিঞ্চিচ্চলেদিতি ভাবঃ ॥ ২৫ ॥

ত্বঞ্চেদনয়ং ময়ি চিকীর্ষসি তর্হি তবোপালম্ভ মুপালম্ভয়িষ্যামি। তত্র কুরঙ্গীনাং সাক্ষ্যং স্থাপয়ামীত্যাহ নাক্ষিণী ইতি প্রকটার্থং পদ্যং। ইহ নির্জনো দেশস্তদত্র ময়া সহ স্বচ্ছন্দং রমস্বেতি ব্যঙ্গ্যার্থস্ত ব্যঞ্জকতা রথোদ্ধতেতি তল্লক্ষণঞ্চ। রাৎপরৈর্ন রলগৈরথোদ্ধতেত্যেতৎ ॥ ২৬ ॥

---

শ্রীরাধা কহিলেন, হে ধূর্ত্ত! আমার নাম রাধিকা, সচ্চরিত্রতারূপ চন্দনানুলেপনে আমি অনুলিপ্ত অর্থাৎ এই গোকুল মধ্যে আমিই সৎস্বভাবা. এজন্য গোকুলবাসি কুলবধূগণ আমাকেই সম্মান করিয়া থাকেন অতএব তুমি নিজ ইচ্ছামত কি করিতেছ? আমাকে অধিকার করিয়া কি কলঙ্কিত করিবে? ॥ ২৫ ॥

হে শঠ! তুমি পুনঃ পুনঃ আমার প্রতি কটাক্ষ নিক্ষেপ করিও না। হে হরিণীগণ! তোমারা বন্ধুবান্ধবে মিলিত হইয়া

ভ্রূলেখাং কিমরালাং ত্বং নির্মাসি করালাং
কিম্বা পশ্যসি বামং সংরম্ভাদভিরামং।
দিষ্ট্যা কাননলোলা হেলোৎফুল্লকপোলা
বৃত্তা ত্বং হরিহস্তে ত্রাতা হন্যেভুবি কস্তে ॥ ২৭ ॥

ব্যঙ্গ্যার্থমধুমত্তঃ প্রাহ ভ্রূলেখামিতি। হে প্রিয়ে ব্যঙ্গ্যার্থ সুধয়া মাং র্প্যাপি পুনররালাং বক্রাং ভ্রূলেখাং ত্বং কিং কথং নির্মাসি। কলামালা-তি রলয়োঃ সার্বর্ণ্য স্বীকারাৎ করালাং কলাধারিণীমিত্যর্থঃ। অভিরাম মতি দরং মাং সংরম্ভাৎ কোপাৎ বামং বক্রং কিম্বা পশ্যসি। দিষ্ট্যা সুখ মেতৎ ষ্ট্যা সমুপজোষং চেত্যানন্দ ইত্যমরঃ। ত্বং হরিহস্তে সুবৃত্তা। হরের্মনো-স্থে মে করে প্রাপ্তা। পক্ষে হরেঃ সিংহস্য। ভুবি কস্তেহন্য জনোহরেঃ াশাল্লাতা ভবেৎ। কীদৃশী ত্বং কাননলোলাঃ। হেলয়োৎফুল্লৌ কপোলৌ াঃ সা। হেলা লক্ষণমুক্তং।

অভিলক্ষে বিকারেতু হাবোহেলা স্মৃতা বুধৈরিতি কাব্যকৌস্তভে। রোমাঞ্চা-ভিঃ কপোল বৰ্দ্ধিভি স্তব ময়ি প্রীতিরাবেদ্যতে তেন ভ্রূবক্রতাদি লক্ষিতঃ পোমৃষৈবেতি ময়া বিদিতঃ। তস্মাদভীষ্টং সংসাধয়েতি ॥ ২৭ ॥

র্ব্বতোভাবে আমার সাক্ষী হও, হে সাধু স্বভাবা ময়ূরীগণ! তামরাও শ্রবণ কর, এই মাধব আমার প্রতি বড়ই উপদ্রব রিতেছেন ॥ ২৬ ॥

কৃষ্ণ কহিলেন, অয়ি প্রিয়ে! তুমি আমার প্রতি অতিশয় ভঙ্গী করিতেছ কেন? আর সর্ব্বজন প্রিয় আমার প্রতি ক্রুদ্ধ হইয়া বক্র ভাবেই বা কেন বার বার দর্শন করিতেছ? াবার পরমানন্দে উদ্যানে আগমন ও হাব ভাব প্রকাশক

আরুহ্য দ্রুমবাটীং মুঞ্চেমাং পরিপাটীং
গেহান্তস্তব সর্ব্বং জানে ভামিনি গর্ব্বং।
নেদিষ্ঠঃ কিল ভূপঃ সোঽয়ং ভৈরবরূপ
স্তস্যাগ্রে চল বামে চোলীমর্পয় বামে ॥ লোলা ॥২৮॥

---

হে ভামিনি দ্রুমবাটী মটবীমারুহ্য প্রাপ্য ত্বমিমাং ভবন জিগমিষা কে প্রকাশনাদি লক্ষণাং পরিপাটীং ক্রিয়াক্রমং মুঞ্চ। ললিতাদি সখী সাহায্যে যস্তব গর্ব্বঃ স খলু গৃহমধ্যে এব ফলবান্ ভবেন্নত্বেকাকিন্যা বনমধ্যে পীত্যা গেহান্তরিতি। তর্হি মে গৃহে প্রয়াণং কথং স্যাদিতি চেত্তত্রোপায় যুগলমাহ সোঽয়ং ভৈরবরূপো ভয়ঙ্কর বপুর্ভূপঃ স্মরচক্রবর্ত্তী নেদিষ্ঠো অস্তি নিকটস্থো তস্যাগ্রে ত্বং চল হে বামে। স তে দোষানুরূপং দণ্ডকর্ত্তা। ভৈরবাত্তস্মান্ দ্বিভেষি তর্হি মে মহ্যং চোলীং কঞ্চুলিকামর্পয় দেহীতি। এতাবতৈব তুষ্টির্ময়ি তুষ্টে স ভূপস্ত্বয়ি প্রসীদত্যেবেতি ভাবঃ। লোলেতি। তল্লক্ষণং দ্বিঃ সপ্তচ্ছিদি লোলাম্সৌ মতৌগৌ চরণেচেদিত্যেতৎ ॥ ২৮ ॥

---

সুন্দর গণ্ডস্থল দর্শনে আমার প্রতি যে তোমার প্রীতি হইয়াছে তাহাও অনুভব হইতেছে, যাহা হউক তুমি এক্ষণে হরি হস্তে পতিত হইয়াছ, পৃথিবীতে এমন কোন্ ব্যক্তি আছে যে তোমাকে সিংহ হস্ত হইতে রক্ষা করিবে ॥ ২৭ ॥

হে ভামিনি! তুমি বৃক্ষবাটিকায় আগমন করিয়াছ, অত এব এক্ষণে গৃহগমন প্রত্যাশা ত্যাগ কর। হে সুন্দরি! তুমি যে ললিতাদি সখীর বলে গর্ব্ব করিতেছ ঐ ললিতা প্রভৃতিকে আমি বিশেষ জানি, তাহারা নিজ গৃহে থাকিয়া বিক্রম করিতে পারে, এস্থানে কি করিবে? এক্ষণে সেই

ইতি বচন কদম্বৈস্তত্র নর্ম্মাবলম্বৈঃ
স্খলদমল দুকূলাং প্রোল্লসদ্বাহু মূলাং।
অবিশদ পদবদ্ধং গদ্গদোদ্ভাবনদ্ধং
কিমপি কিমপি জল্পং কল্পয়ন্তীমনল্পং ॥ ২৯ ॥

এবং বহু বাগ্বিলাসং সমাস্বাদ্য তৌ প্রেষ্ঠৌ স্বাভীষ্টং প্রাপতুরিত্যাহ। ইতি চনেতি দ্বাভ্যাং। স হরিঃ শ্রীরাধিকায়া মনোহরণো নন্দসূনুর্মেঽভীষ্ট প্রাপণং ষ্টী কুরুতাং। স কীদৃশঃ যোনর্ম্মাবলম্বৈ রিত্যেভির্বচন কদম্বৈঃ কৃত্বা সদনিত তি কান্ত র্লতামন্দিরমধ্যে রাধাং নিনায়। অতিকান্তো নিতান্ত মভিলষণীয়ঃ। াধাং কীদৃশীং বাগ্বিলাসাবেশাৎ স্খলৎ অমলং দুকূলং যস্যা স্তাং। ততএব প্রাল্লসং প্রকটী ভবৎ বাহুমূলং যস্যা স্তাং। কিমপি কিমপ্যত্যনির্বচনীয়ং ল্পং কল্পয়ন্তীং কুর্ব্বন্তীং। জল্পং কীদৃশং। অবিশদেনাস্পষ্টেন পদেন বদ্ধঃ থিতং ॥ ২৯ ॥

য়ানক কন্দর্প ভূপতি নিকটবর্ত্তী হইয়াছেন তাঁহার নিকট ল। যদি তাঁহার কাছে যাইতে ভয় হয় তবে তোমার কঞ্চুক বস্ত্র আমাকে অর্পণ কর আমি সন্তুষ্ট থাকিলে কন্দর্প কোন ক্লেশ দিতে পারিবে না ॥ ২৮ ॥

শ্রীকৃষ্ণের এই প্রকার নর্ম্মগর্ভ নানাবিধ বাক্য শ্রবণে শ্রীরাধিকার পরিধেয় বসন ক্রমে স্খলিত হইলে বাহুমূল অর্থাৎ স্তন প্রান্ত অনাবরণ হইল এবং তিনি গদ্গদ স্বরে ও অস্পষ্টা-ক্ষরে তৎকালোচিত নিষেধ বাক্যে পুনঃ পুনঃ শ্রীকৃষ্ণের মনঃ প্রীতি সম্পাদন করিতে লাগিলেন ॥ ২৯

স্মিত মুদিতকপোলাং নির্ম্মিতাপাঙ্গদোলাং
বরযুবতিষু রাধাং প্রেমপূরাদগাধাং।
সদনিত লতিকান্ত র্যোনিনা যাতি কান্তঃ
স হরিরলমভীষ্টপ্রাপণং মে কৃষীষ্ট ॥ মালিনী ॥ ৩০

ইতি বিলাসমঞ্জরী।

ইতি স্বয়মুৎপ্রেক্ষিতলীলা।

---

স্মিতেন মুদিতৌ কপোলৌ যস্যাস্তাং। নির্ম্মিতো ঽপাঙ্গয়ো র্দ্দোলশ্চাপল্য যয়া তাং। বরযুবতিষু মধ্যে প্রেম পূরাদগাধামিতি। মালিনীতি। তল্লক্ষণ প্রাগুক্তং ॥ ৩০ ॥

ইতি স্বয়মুৎপ্রেক্ষিত লীলা ব্যাখ্যাতা।

---

মন্দ মন্দ হাস্য শোভিত যাঁহার গণ্ড স্থল, যিনি চপলভাবে পুনঃ পুনঃ কটাক্ষ নিক্ষেপ করিতেছেন ও যিনি অতিশয় প্রেম হেতু যাবতীয় রমণীর শিরোমণি, এবম্বিধ সেই শ্রীরাধিকাকে লতামণ্ডপ রূপ নিজ গৃহে লইয়া যিনি নিজাভীষ্ট পরিপূর্ণ করিলেন সেই ভুবন মনোহর শ্রীকৃষ্ণ আমার অভীষ্ট পরিপূর্ণ করুন ॥ ৩০ ॥

ইতি বিলাসমঞ্জরী।

ইতি স্বয়মুৎপ্রেক্ষিতলীলা।

# গীতাবলী।

—০:*:০—

শ্রীরাধাকৃষ্ণৌ জয়তঃ।

প্রথমং নন্দোৎসবাদি।

ভৈরবরাগে।

পুত্রমুদারমসূত যশোদা।
সমজনি বল্লবততি রতিমোদা॥ ধ্রু॥
কোপ্যুপনয়তি বিবিধমুপহারং।
নৃত্যতি কোপি জনোবহুবারং॥ ১॥

---

শ্রীরাধাকৃষ্ণাভ্যাং নমঃ।

বিত্তি বিরক্তি শ্রীহরিকথানুকীর্ত্তন কৃতাং সাম্যাং। শুকমূচুর্যং সন্ততং
বমালার্থং দেশিকং বন্দে॥ ০॥

পুত্রমিতি। উদারং সামুদ্রিকোক্ত দ্বাত্রিংশল্লক্ষণৈঃ সর্ব্বেভ্যঃ শ্রেষ্ঠং।
পর্য্যন্ত সর্ব্বার্থদাতারং বা॥ ধ্রু॥

উপহারমুপায়নং॥ ১॥

---

প্রথমতঃ নন্দোৎসবাদি।

ভৈরবীরাগ।

যশোদা দেবী সর্ব্ব সুলক্ষণান্বিত পুত্র প্রসব করিলে পর
গোপগণ অত্যন্ত আনন্দিত হইলেন॥ ধ্রু॥ তদনন্তে কোন
ব্যক্তি নানাবিধ উপহার অর্পণ করিলেন, কেহ বা আনন্দে পুনঃ
পুনঃ নৃত্য করিতে লাগিলেন॥ ১॥

কোপি মধুর মুপগায়তি গীতং।
বিকিরতি কোপি সদধিনবনীতং ॥ ২ ॥
কোপি তনোতি মনোরথপূর্ত্তিং।
পশ্যতি কোপি সনাতন মূর্ত্তিং ॥ ৩ ॥ ১ ॥

---

বিকিরতি জনেষু বিক্ষিপতি ॥ ২ ॥

কোপি সূত মাগধাদি বহুসম্পং প্রাপ্যা মনোরথপূর্ত্তিং তনোতি। কোপি নারদাদিস্তদাগতো যশোদাসুতস্য সনাতনীং মূর্ত্তিং পশ্যতি। নত্বন্যং কিঞ্চিদি চ্ছতি। পক্ষে সনাতনস্যোপাস্যাং মূর্ত্তিমিতি মধ্যপদলোপী সমাসঃ। এষুচ কৃষ্ণঃ সাগ্রজস্তৃতীয়োব্রহ্মপুত্রশ্চ ব্যাখ্যাতুং শক্য স্তত্র শ্লেষঃ ॥

যত্রতু প্রকৃত বাচকেন সনাতন শব্দেনান্ত্যয়ো র্দ্বয়োর্দ্যোতনং তত্র মুদ্রা লঙ্কারোবোধ্যঃ ॥

গাথাখ্যঞ্চাত্র চ্ছন্দঃ। তল্লক্ষণন্তু। বিষমাক্ষর পাদস্থা পাদৈরসমন্দ ধর্ম্মবৎ। যচ্ছন্দোনোক্ত মত্রগাথেতি ততঃ সূরিভিঃ প্রোক্তমিতি বৃত্তরত্নাকরে বিষমাক্ষরা পাদা যত্র তৎ। পাদৈস্ত্রি পঞ্চষড়াদিভি রসমং যত্তচ্চ গাথাচ্ছন্দঃ। তত্রাপ্যস্যোদাহরণং সূত্রমেবেদং।

দ্বিতীয়স্তু দশেতি ভারতবাক্যং। দশ ধর্ম্মং নজানন্তি ধার্ত্তরাষ্ট্র নিবো তান্। মত্তঃ প্রমত্তঃ উন্মত্তঃ শ্রান্তঃ ক্রুদ্ধো বুভুক্ষিতঃ। ত্বরমাণশ্চ ভীরুশ্চা লসঃ কামীচ তে দশেতি। ষট্পাদমিদং চ্ছন্দঃ। যচ্ছন্দোত্র বৃত্তরত্নাকরে নোক্তং তচ্চ গাথেতি। যথা পুত্রমুদারমিতি ॥ ৩ ॥ ১ ॥

---

কোন জন মধুরস্বরে গান আরম্ভ করিলেন, কোন ব্যক্তি দধি নবনীতাদি বিক্ষেপ করিতে প্রবৃত্ত হইলেন ॥ ২ ॥

এই প্রকারে কোন ব্যক্তি নিজ মনোরথ পূর্ণ করিলেন

আসাবরী।

বিপ্রবৃন্দমভূদলঙ্কৃতি গোধনৈরভিপূর্ণং
গায়নানপি মদ্বিধান্ ব্রজনাথ তোষয় তূর্ণং ॥ ১ ॥
সূনুরদ্ভুত সুন্দরোঽজনি নন্দরাজ তবায়ং।
দেহি গোষ্ঠজনায় বাঞ্ছিতমুৎসবোচিতদায়ং ॥ ধ্রু ॥

---

স্বপ্রিয়স্য হরে র্জন্মোৎসবে দানং ভূয়োভূয়াদিত্যতিবদান্যমপি নন্দং দেবর্ষিঃ ।ংসাহয়তি বিপ্রেতি। অলঙ্কৃতিভি র্গোধনৈশ্চ বিপ্রবৃন্দং পূর্ণমভূৎ। হে নাথ মদ্বিধান্ মাদৃশান্ গায়নানপি তূর্ণং তোষয় ॥ ১ ॥
ন কেবলং গায়নানাং ন স্তোষঃ কার্য্যঃ কিন্তু গোষ্ঠজনায় জাত্যেক বচনাৎ র্ভ্যোব্রজবাসিভ্যো বাঞ্ছিত মুৎসবোচিত দায়ং দেহি। যো যদ্দিচ্ছেত্তস্মৈ য়ং পুরুভাগ্যাদয়ং সময়ঃ সমাগত ইত্যর্থঃ। হে নন্দরাজ যত্তবাদ্ভুতঃ রঃ সূনুরজনি জাতঃ ॥ ধ্রু ॥

---

পর কোন কোন ব্যক্তি সেই সনাতন মূর্ত্তি শ্রীকৃষ্ণকে দর্শন রিতে লাগিলেন ॥ ৩ ॥ ১ ॥

আসাবরী। নারদাদি গন্ধর্ব্বগণ গায়করূপে
নন্দরাজকে অভিবাদন করিতেছেন যথা।

হে ব্রজনাথ! নন্দ! ব্রাহ্মণগণ অলঙ্কার ও গোবৎসাদি রা পূর্ণ মনোরথ হইয়াছেন, অধুনা মাদৃশ গায়কগণকেও ঘ্র সন্তুষ্ট করুন। ১ ॥

হে নন্দরাজ! আপনার অতি মনোহর এই পুত্র জন্ম গ্রহণ রিয়াছেন, সুতরাং সমস্ত ব্রজবাসিদিগকে উৎসবোচিত বস্তু র্পণ করিয়া মনোরথ পূর্ণ করুন ॥ ধ্রু ॥ আপনার পুত্র

তাবকাত্মজ বীক্ষণ ক্ষণ নন্দিমদ্বিধ চিত্তং।
যন্ন কৈরপি লব্ধমর্থিভি রেতদিচ্ছতি বিত্তং ॥ ২ ॥
শ্রীসনাতন চিত্তমানস কেলিনীলমরালে।
মাদৃশাং রতিরত্র তিষ্ঠতু সর্ব্বদা তব বালে ॥ ৩ ॥ ২ ॥

বসন্তপঞ্চমী।

বসন্তরাগঃ।

অভিনবকুট্মলগুচ্ছসমুজ্জ্বল কুঞ্চিত কুন্তলভার।

---

নমু ত্বং কিমিচ্ছসি তদ্বদেতি চেত্তত্রাহ তাবকেতি। মদ্বিধস্য জনস্য ত্বদাত্মজ গুণ রূপ গায়নস্য চিত্তং তাবকাত্মজস্য বীক্ষণেন দর্শনোৎসবেন নন্দিসমৃদ্ধং সং। এতদ্বিত্তমিচ্ছতি। যং কৈশ্চিদপ্যর্থিভিস্ত্বত্তো ন লব্ধং ॥ ২ ॥

তদেব প্রকাশয়েতি চেত্তত্রাহ। শ্রীতি। অতএব তব বালে মাদৃশাং রতিঃ সর্ব্বদা তিষ্ঠতু ভবদ্বিত্যোতৎ। বালে কীদৃশে। শ্রীমতঃ সনাতনস্য মুনে রূপ গ্রজস্য চ চিত্তমেব মানসং সরস্তস্মিন্ কেলয়ে নীলমরালে হংসবত্তত্র বিহ মাণে ইত্যর্থঃ ॥ ৩ ॥ ৩ ॥

অভীতি। হে নন্দকুমার ত্বং জয় জয়েত্যন্বয়ঃ। অভিনবানাং কুট্মলান

---

দর্শনে সাতিশয় আনন্দিত মদীয় মানস আর কিছুই প্রার্থন করে না কিন্তু কোন যাচকেও যাহা কখনও লাভ করে নাই সেই ধন আপনি মাদৃশ জনকে প্রদান করুন ॥ ২ ॥

শ্রীসনাতনের চিত্তরূপ সরোবরে ক্রীড়াসক্ত নীলহংস স্বরূপ আপনার এই বালকে সর্ব্বদা আমাদিগের রতি থাকুক ॥ ৩ ॥ ২ ॥

বসন্তরাগ।

হে নন্দকুমার! আপনি জয় যুক্ত হউন, আপনার কেশ

প্রণয়িজনেরিত বন্দন সহকৃত চূর্ণিত বরঘনসার ॥ ১ ॥
জয় জয় সুন্দর নন্দকুমার।
সৌরভ সঙ্কট বৃন্দাবনতট বিহিত বসন্তবিহার ॥ ধ্রু ॥
অধরবিরাজিত মন্দতরস্মিত লোভিত নিজ পরিবার।
চটুল দৃগঞ্চল রচিতরসোচ্চল রাধামদনবিকার ॥ ২ ॥

---

। গুচ্ছস্তেন সমুজ্জ্বলঃ কান্তিমান্ কুঞ্চিতঃ কুন্তল ভারো যস্য। প্রণয়িজনৈরিতো নিক্ষিপ্তোবন্দনৈ রক্তধূচূর্ণৈঃ সহ কৃতশ্চূর্ণিতো বরোঘনসারঃ কর্পূরো যস্মিন্ ॥ ১ ॥

সৌরভেম সঙ্কটে ব্যাপ্তে বৃন্দাবনতটে বিহিতঃ কৃতো বসন্ত বিহারো যেন ॥ ধ্রু ॥

অধরেতি স্ফুটার্থং। চটুলেন দৃগঞ্চলেন কটাক্ষেণ রচিতো রসোচ্চলায়াং অনুরাগ চপলায়াং রাধায়াং মদনবিকারো যেন ॥ ২ ॥

---

কলাপ অভিনব মুকুল গুচ্ছ দ্বারা সমুজ্জ্বল ও কুঞ্চিত হইয়াছে এবং প্রণয়ি জন কর্তৃক নিক্ষিপ্ত হইয়া তাহাতে আবিরাদি মিশ্রিত কর্পূর শোভিত হইতেছে ॥ ১ ॥

হে পরম সুন্দর! নন্দকুমার! আপনি জয় যুক্ত হউন, আপনি সুগন্ধ যুক্ত বৃন্দাবনের তট প্রদেশে বসন্ত বিহার বিধান করিয়াছেন ॥ ধ্রু ॥ আপনি অধরব্যাপী ঈষৎ হাস্য দ্বারা নিজ পরিজনকে লোলুপ করিয়াছেন এবং চঞ্চল অপাঙ্গ বিক্ষেপ দ্বারা অনুরাগিণী শ্রীরাধিকার কন্দর্প বিকারী উৎপাদন করিয়াছেন ॥ ২ ॥

ভুবন বিমোহন মঞ্জুল নর্ত্তন গতিবল্গিত মণিহার।
নিজবল্লভজন সুহৃৎসনাতন চিত্তবিহরদবতার ॥ ৩ ॥ ৩ ॥

দোলৎসবঃ।

বসন্তরাগঃ।

কেলিরস মাধুরীততিভিরতিমেদুরী
কৃত নিখিল বন্ধু পশুপালং।
হৃদি বিধৃত চন্দনং স্ফুরদরুণবন্দনং
দেহরুচি নির্জ্জিত তমালং ॥ ১ ॥

---

ভুবন বিমোহনীয়া মঞ্জুল নর্ত্তনগতিস্তয়া বল্গিতাশ্চঞ্চলা মণিহারা যস্য হে নিজ বল্লভজন সুহৃৎ। হে সনাতনস্য চিত্তে বিহরন্তোঽবতারা যস্য তাদৃশ তেচ দাশরথ্যাদয়ঃ ক্রীড়াসু বন্দন কুঙ্কুম কন্দুকাদি হস্ততয়া পুনরাগত ইবেতি ব্যাখ্যেয়ং ॥ ৩ ॥ ৩ ॥

কেলীতি। সুন্দরি মাধবং রমণ মবকলয়েত্যন্বয়ঃ কীদৃশং কেলিরস মাধুরীভি র্মেদুরীকৃতাঃ স্নিগ্ধতাং নীতাঃ নিখিলা বন্ধবঃ পশুপালা যেন তং হৃদীতি স্ফুটার্থং ॥ ১ ॥

---

আপনার ভুবন-মোহিনী সুন্দর নৃত্য গতি দ্বারা মণি মালা চঞ্চল হইয়াছে আপনি নিজ প্রিয় জনের সুহৃৎ ও তাহাদের চিত্তে আপনার অবতার সর্ব্বদাই বিরাজ করিতেছে ॥ ৩ ॥ ৩ ॥

দোলোৎসব।

বসন্তরাগ।

যিনি ক্রীড়া রস মাধুর্য্য দ্বারা নিখিল গোপগণকে স্নি

কৃষ্ণাপাঙ্গতরঙ্গতুঙ্গিততরানঙ্গাস্তুরঙ্গাং গিরাং
ভঙ্গ্যালঙ্গিমসঙ্গরে বিদধতীং ভঙ্গং স্ম তত্রঙ্গিণঃ।
ফুল্লৎ স্মেরসখীনিকায়নিহিতস্বাশীঃ সুধাস্বাদন-
লব্ধোন্মাদধুরোদ্ধুরাং ভজ মনোরাধামগাধাং রসৈঃ ॥৩॥
জিত্বা পাশককেলি সঙ্গরতরে নির্ব্বাদবিম্বাধরং
স্মিত্বা দ্বিঃ পণিতং ধয়ত্যঘহরে সানন্দগর্ব্বোদ্ধুরে।

---

কৃষ্ণেতি। পুনঃ কিম্ভূতাং কৃষ্ণস্য যেঽপাঙ্গতরঙ্গাস্তৈস্তুঙ্গিততরোঽতি বর্দ্ধিতোঽনঙ্গঃ কন্দর্পোযেষু এবম্ভূতৈ রস্তুভিরিন্দ্রিয়ৈঃ রঙ্গোনৃত্যং চাঞ্চল যস্যাস্তাং। কৃষ্ণাপাঙ্গতরঙ্গ তুঙ্গিততরানঙ্গাং স্মরঙ্গামিতি পাঠে স্মরঙ্গামি পৃথগ্বিশেষণং। পুনঃ কিম্ভূতাং স্ম ভো লঙ্গিমসঙ্গরে কামযুদ্ধে বাগ্‌ভঙ্গ তত্রঙ্গিণঃ শ্রীকৃষ্ণস্য ভঙ্গং যুদ্ধান্নিবর্ত্তনং বিদধতীং কুর্ব্বতীং। পুনঃ কিম্ভূত ফুল্লন্ প্রকাশমানো যঃ স্মেরসখীনিকায়ঃ ঈষদ্ধাস্যবিশিষ্টসখীসমূহস্তেন নিহিত দত্তা যা স্বাশীঃসুধা স্বস্যাভিলাষরূপামৃতং তস্যা আস্বাদনাদ্যা লুব্ধা উন্মাদধু উন্মাদভারস্তয়া উদ্ধুরাং সগর্ব্বাং অত্রাকারান্তো ধুরা শব্দঃ ॥ ৩ ॥

জিত্বেতি। পুনঃ কিম্ভূতাং ঈষৎশোণ দৃগন্তকোণং যথাস্যাদেব মুহুর্ভ্রূ ঞ্চ কম্পস্মিতং যথাস্যাত্তথা তং শ্রীকৃষ্ণং কমলেন লীলাপদ্মেন কুরণে

---

যাঁহার ইন্দ্রিয়গণ শ্রীকৃষ্ণের অপাঙ্গতরঙ্গদ্বারা অতিশ বর্দ্ধিত হইয়া কন্দর্পহেতু নৃত্য করিতেছে, যিনি বাক্যকৌশলে শ্রীকৃষ্ণকে কামযুদ্ধ হইতে নিবর্ত্তিত করিয়া হাস্যবদনা বয়স্যা গণের প্রদত্ত স্বীয় অভিলাষ রূপ অমৃত পান করতঃ অতিশ উন্মাদে গর্ব্বিতা হইতেছেন, হে মন! সেই শৃঙ্গারাদি রসো পলক্ষিতা বহু গুণশালিনী শ্রীরাধাকে ভজনা কর ॥ ৩॥

"যদি পাশাখেলায় তোমার জয় হয় তবে আমি তোমাকে

ঈষৎ শোণদৃগন্তকোণমুদয়দ্রোমাঞ্চকম্পান্বিতং
নিঘ্নন্তীং কমলেন তং ভজ মনোরাধামগাধাং রসৈঃ ॥৪॥
অংসে ন্যস্ত করং পরং বকরিপোর্বাঢ়ং সুসখ্যোন্মদাং
পশ্যন্তীং নবকাননশ্রিয়মিমামুদ্যন্নবসম্ভোন্তবাং।

---

নিঘ্নন্তীং॥ ঈষৎশোণময়রক্তং দৃগন্তস্য কোণ মঞ্চলং যস্যাং ক্রিয়ায়াং। এবমুদয়ন্তি প্রকাশমানানি রোমাঞ্চ কম্প স্মিতানি যস্যাং ক্রিয়ায়ামিতি। কস্মিন্ সত্যেবং অত্রাহ পাশককেলি সঙ্গরতরে পাশকক্রীড়া যুদ্ধাতিশয়ে জিত্বা অধহরে শ্রীকৃষ্ণে স্মিত্বা নির্ব্বাদ বিম্বাধরং ধয়তি পিবতি সতি। নি র্নবিম্বতে বাদো নিবারণ সূচকং কথনং যত্র তং। তত্র হেতুঃ নির্ব্বাদ বিম্বাধরং কিম্ভূতং দ্বিঃ পণিতং যদি পাশক্রীড়ায়াং ভবতোজয়ো ভবেত্তদা মদধরো দ্বিবারং পাতব্য ইতি। দ্বিঃ কৃতপণং নির্ব্বাধমিতি পাঠে বাধারহিতমিত্যর্থঃ। অঘহরে কিম্ভূতে সানন্দো যো গর্ব্বস্তেনোদ্ধুরে চঞ্চলে ॥ ৪ ॥

অংসে ইতি। পুনঃ কিম্ভূতাং বকরিপোঃ শ্রীকৃষ্ণস্য অংসে স্কন্ধে পরং বামকরং ন্যস্য ইমাং নবকাননশ্রিয়ং শোভাং পশ্যন্তীং। শ্রিয়ং কিম্ভূতাং

---

দুই বার মুখচুম্বন করিতে দিব” শ্রীরাধিকা এই পণ করিয়াছিলেন, শ্রীকৃষ্ণ এই পণ স্বীকার পূর্ব্বক পাশক্রীড়ারূপ মহাসমরে শ্রীরাধাকে পরাজয় করিয়া আনন্দ ও গর্ব্বের সহিত, স্বীকৃত সুতরাং বাক্যশূন্য তোমার অধরবিম্ব চুম্বন করিতে প্রবৃত্ত হইলে শ্রীরাধিকা ঈষৎ রক্তবর্ণ কটাক্ষ, রোমাঞ্চ, কম্প ও মধুর হাস্য বিস্তার পূর্ব্বক শ্রীকৃষ্ণকে ক্রীড়াকমল দ্বারা আঘাত করিতেছেন, হে মন! সেই শৃঙ্গারাদি রসোপলক্ষিতা বহু গুণশালিনী শ্রীরাধাকে ভজনা কর ॥ ৪ ॥

যিনি বকারি শ্রীকৃষ্ণের স্কন্ধদেশে নিজ বামকর সমর্প

প্রীত্যা তত্র বিশাখয়া কিশলয়ং নব্যং বিতীর্ণং প্রিয়-
শ্রোত্রে দ্রাগদধতীং মুদা। ভজ মনোরাধামগাধাং রসৈঃ ॥৫
মিথ্যাস্বাপমনঙ্গপুষ্পশয়নে গোবর্দ্ধনাদ্রের্গু হা-
মধ্যে প্রাগদধতো হরের্মু রলিকাং হৃত্বা হরন্তীং স্রজং।

উন্মন্ উদয়ং প্রাপ্নুবন্ যো বসন্ত স্তত্রোদ্ভবাং। রাধাং কিম্ভূতাং স্বাচ্ছন্দ্যার্থং সুসখ্যেন শ্রীকৃষ্ণস্য শোভন সখ্যেন উন্মদাং উন্মত্তাং। পুনঃ কিম্ভূতাং তত্র বনে বিশাখয়া সহ বিতীর্ণং বিস্তীর্ণং নব্যং কিশলয়ং মুদা হর্ষেণ প্রীত্যাচ প্রিয়-শ্রোত্রে শ্রীকৃষ্ণস্য কর্ণে দ্রাক্ ঝটিতি দধতীং দ্দন্তীং ॥ ৫ ॥

মিথ্যেতি। পুনঃ কিম্ভূতাং হরেঃ শ্রীকৃষ্ণস্য মুরলিকাং মুরলীং হৃত্বা গৃহীত্বা স্রজং মালাং হরন্তীং। হরেঃ কিম্ভূতস্য প্রাক্ প্রথমতো গোবর্দ্ধনাদ্রের্গু হামধ্যে অনঙ্গপুষ্প রচিতে শয়নে শয্যায়াং মিথ্যা স্বাপং অলীকনিদ্রাং দধতো ধারয়তঃ। পুনঃ কিম্ভূতাং স্রগ্হরণানন্তরমেব তেন শ্রীকৃষ্ণেন স্মিত্বা গৃহীতকণ্ঠনিকটাং। গৃহীতঃ স্পৃষ্টঃ কণ্ঠস্য নিকটোঽধঃপ্রদেশো যস্যাস্তাং। পুনঃ কিম্ভূতাং গৃহীত-

পূর্ব্বক তোমার সুসখ্যভাবে নিরতিশয় উন্মত্ত হইয়া অভিনব বসন্তসম্ভূত নবকাননের শোভা দর্শন করিতেছেন এবং যিনি বনমধ্যে বিশাখার সহিত হর্ষ ও প্রীতি সহকারে শীঘ্র সুবিস্তীর্ণ অভিনব পল্লব প্রিয়তম শ্রীকৃষ্ণের কর্ণে পরিধান করাইতেছেন, হে মন! সেই শৃঙ্গারাদি রসোপলক্ষিতা অপর্য্যাপ্ত গুণশালিনী শ্রীরাধাকে ভজনা কর ॥ ৫ ॥

শ্রীকৃষ্ণ প্রথমতঃ গোবর্দ্ধন পর্ব্বতের গুহা মধ্যে নানাবিধ কুসুমরচিত শয্যায় অলীক ভাবে নিদ্রিত হইলে, শ্রীরাধা অগ্রে মুরলী হরণ করিয়া পশ্চাৎ মালা হরণ করিতেছিলেন, এমন সময় শ্রীকৃষ্ণ সহাস্যে তোমার কণ্ঠের অধঃপ্রদেশ স্পর্শ করায়

স্মিত্বা তেন গৃহীতকণ্ঠ নিকটাং ভীত্যাপসারোৎসুকাং
হস্তাভ্যাং দমিতস্তনীং ভজ মনোরাধামগাধাং রসৈঃ ॥৬॥
তূর্ণং গাঃ পুরতো বিধায় সখিভিঃ পূর্ণং বিশন্তং ব্রজে
ঘূর্ণদ্যৌবতকাঙ্ক্ষিতাক্ষি নটনৈঃ পশ্যন্তমস্যা মুখং।

---

কণ্ঠনিকটান্তরমেব ভীত্যা ভয়েনাপসারোৎসুকাং পলায়নোৎসুকাং। পুনঃ কিম্ভূতাং অপসারণ সময় এব হস্তাভ্যাং দমিতস্তনীং দমিতৌ স্বায়ত্তীকৃতৌ স্তনৌ যস্যাস্তাং ॥ ৬ ॥

তূর্ণমিতি। পুনঃ কিম্ভূতাং শ্যামদৃগন্ত বিভ্রমভরৈঃ করণৈঃ শ্যামং শ্রীকৃষ্ণং আন্দোলয়ন্তীতরাং অতিশয় মাঘূর্ণয়ন্তীং। শ্যামায় শ্যামং বশীকর্ত্তুং যে দৃগন্তস্য চঞ্চলস্য মিভ্রমাশ্চালনানি তৈঃ। শ্যামং কিম্ভূতং তূর্ণং শীঘ্রং গাঃ পুরতো বিধায় কৃত্বা সখিভিঃ শ্রীদামাদিভিঃ পূর্ণং মিলিতং সন্তব ব্রজে বিশন্তং। পুনঃ কিম্ভূতং ঘূর্ণদ্যৌবতকাঙ্ক্ষিতাক্ষিনটনৈঃ কৃত্বা অস্যা রাধায়া মুখং পশ্যন্তং। ঘূর্ণ-দৈশ্বর্য্যং প্রাপ্নুবদ্যদ্যৌবতং যুবতিবৃন্দং তস্য কাঙ্ক্ষিতানি আকাঙ্ক্ষিতানি চ

---

তিনি ভয় প্রযুক্ত পলায়নে উৎসুক হইয়া দুই হস্তে স্তনযুগলকে দমন অর্থাৎ নিজায়ত্তীভূত করিয়াছিলেন, হে মন! সেই শৃঙ্গারাদি রসোপলক্ষিতা বহু গুণশালিনী শ্রীরাধাকে ভজনা কর ॥ ৬ ॥

শ্রীকৃষ্ণ শীঘ্র গোবৎস সকল অগ্রে করিয়া শ্রীদামাদি সখাগণের সহিত মিলিত হওত ব্রজে প্রবেশ করিতে করিতে চঞ্চল যুবতিবৃন্দের বাঞ্ছিত নয়ন নটন দ্বারা শ্রীরাধার মুখমণ্ডল দর্শন করিতেছিলেন, যিনি এমন কালে শ্রীকৃষ্ণকে বশীভূত করিবার জন্য নিজ দৃষ্টি বিলাস দ্বারা ঐ শ্রীকৃষ্ণকে আন্দোলিত করিতেছেন এবং যাঁহার আবির্ভাবে স্বীয় সৌভাগ্য প্রকটন হেতু চন্দ্রাবলী সখী পদ্মার গ্লানি উদিত হয়,

শ্যামং শ্যামদৃগন্তু বিভ্রমভরৈরান্দোলয়ন্তীতরাং
পদ্মাম্লানিকরোদয়াং ভজ মনোরাধামগাধাং রসৈঃ ॥৭॥
প্রোদ্যৎ কান্তিভরেণ বল্লববধূতারাঃ পরার্দ্ধাৎ পরাঃ
কুর্ব্বাণাং মলিনাঃ সদোজ্জ্বলরসে রাসে লসন্তীরপি।
গোষ্ঠারণ্য বরেণ্য ধন্য গগনে গত্যানুরাধাশ্রিতাং
গোবিন্দেন্দুবিরাজিতাং ভজ মনোরাধামগাধাং রসৈঃ ॥৮॥

---

তানি অঙ্গনটনানি চেতি তৈঃ স্বকীয়ৈরিতি শেষঃ। পুনঃ কিম্ভূতাং পদ্মা-ম্লাশ্চন্দ্রাবলীসখ্যাঃ স্বসৌভাগ্য প্রকটনেন ম্লানিকর উদয়ো যস্যাস্তাং ॥ ৭ ॥

প্রোদ্যদিতি। পুনঃ কিম্ভূতাং গোষ্ঠারণ্য বরেণ্যধন্য গগনে গত্যা অভ্যু-পায়েন অনুরাধাশ্রিতাং অনুরাধা রূপেণ শ্রিতা সেবিতা ইতি মধ্যপদলোপি কর্ম্মধারয়ঃ। গোষ্ঠারণ্যং শ্রীবৃন্দাবনং তদেব বরেণ্যং শ্রেষ্ঠং ধন্যং ধনাবহং গগনং তস্মিন্। পুনঃ কিম্ভূতাং গোবিন্দ এব ইন্দুশ্চন্দ্রস্তেন সহ বিরাজিতাং। অনুরাধা নক্ষত্রমপি চন্দ্রেণ সহ বিরাজত ইতি। পুনঃ কিম্ভূতাং প্রোদ্যৎকান্তি-ভরেণ করণেন পরার্দ্ধাৎ পরাঃ অসংখ্যা বল্লববধূতারা মলিনাঃ কুর্ব্বাণাং। বল্লব-বধূতারাঃ কিম্ভূতাঃ উজ্জ্বলরসে রাসে সদা লসন্তীঃ শোভমানা অপি। বল্লবা-গোপাস্তেষাং বা বধ্বঃ স্ত্রিয়স্তাএব তারা নক্ষত্রাণীত্যর্থঃ ॥ ৮ ॥

---

হে মন! সেই শৃঙ্গারাদি রসোপলক্ষিতা অপর্য্যাপ্ত গুণশালিনী শ্রীরাধাকে ভজনা কর ॥ ৭ ॥

উজ্জ্বল রসবিশিষ্ট রাসলীলাতেও যাঁহাদিগের শোভা সর্ব্বদা দেদীপ্যমান,তাদৃশ গোপবনিতারূপ অসংখ্য তারাগণকে যিনি প্রকৃষ্ট ও উজ্জ্বলকান্তিপটলদ্বারা ম্লান করিতেছেন এবং যিনি শ্রীবৃন্দাবনরূপ সুন্দর ও ধন্য গগনপ্রান্তে অনুরাধা রূপে বিবিধপ্রকারে সেবিতা হইয়া গোবিন্দরূপচন্দ্র সঙ্গে বিরাজ

প্রীত্যা সুষ্ঠু নবাষ্টকং পটুমতির্ভূমৌ নিপত্য স্ফুটং
কাক্বা গদ্গদনিস্বনেন নিয়তং পূর্ণং পঠেদ্যঃ কৃতী।
ঘূর্ণন্মত্তমুকুন্দভৃঙ্গবিলসদ্রাধাসুধাবল্লরীং
সেবোদ্রেকরসেন গোষ্ঠবিপিনে প্রেম্না স তাং সিঞ্চতি ॥৯॥

ইতি নবাষ্টকং সম্পূর্ণং।

---

যঃ কৃতী ভূমৌ নিপত্য নবাষ্টকং সুষ্ঠু অর্থবোধং যথাস্যাত্তথা স্ফুটং স্পষ্টং পূর্ণং সমস্তং নিয়তং সর্ব্বকালং পঠেৎ স গোষ্ঠবিপিনে বৃন্দাবনে তাং ঘূর্ণন্মত্ত-মুকুন্দভৃঙ্গবিলসদ্রাধাসুধাবল্লরীং প্রেম্না সেবোদ্রেকরসেন কৃত্বা সিঞ্চতীত্যন্বয়ঃ। কিম্ভূতঃ সন্ পঠেৎ পটুমতিরচঞ্চলবুদ্ধিঃ। কেন কাক্বা কাতর্য্যেণ গদ্গদনিস্বনেন শব্দেন ঘূর্ণন্ নিয়তং সঞ্চরন্ উন্মত্তো মুকুন্দরূপভৃঙ্গো যত্র এবম্ভূতা বিলসন্তী শোভমানা যা রাধারূপ সুধাবল্লরী লতাতামিত্যর্থঃ। অত্রানন্দমগ্নস্য বক্তুরুক্তৌ নবাষ্টকমিত্যেতৎ পূর্ব্বং এতৎ ইত্যকরণরূপ ন্যূন পদতা ন দুষ্টেতি মন্তব্যং ॥ ৯ ॥

ইতি নবাষ্টকবিবৃতিঃ।

---

করিতেছেন, হে মন! সেই শৃঙ্গারাদি রসোপলক্ষিতা বহু গুণশালিনী শ্রীরাধাকে ভজনা কর ॥ ৮ ॥

যে পুণ্যবান্ ব্যক্তি ভূমি নিপতিত হইয়া স্থিরবুদ্ধিতে এই নবাষ্টক প্রীতি, কাকু ও গদ্গদস্বরে স্পষ্ট করিয়া অর্থ বোধ সহকারে সমুদায় সর্ব্বদা পাঠ করেন, তিনি গোষ্ঠবিপিনে অর্থাৎ বৃন্দাবনে শ্রীকৃষ্ণরূপভ্রমর যাহাতে মত্ত হইয়া ঘূর্ণন করিতেছেন সেই বিলাসশালিনী রাধারূপ অমৃতলতাকে প্রেমসহকারে সেবারূপ উদ্রিক্তরস দ্বারা সেচন করেন ॥ ৯ ॥

ইতি নবাষ্টক সম্পূর্ণ।

# শ্রীরাধাকুণ্ডাষ্টকং।



শ্রীমদীশ্বরীকুণ্ডায় নমঃ।

বৃষভদনুজনাশান্নর্ম্মধর্ম্মোক্তিরঙ্গৈ
র্নিখিল নিজসখীভির্যৎস্বহস্তেন পূর্ণং।

---

অথ যথা রাধাপ্রিয়া বিষ্ণোস্তস্যাঃ কুণ্ডং প্রিয়ং তথেত্যনেন রাধাকুণ্ডস্য শ্রীকৃষ্ণপ্রিয়ত্বেন তদাশ্রয়ঃ প্রার্থ্যতে। বৃষভেত্যাদিনা পদ্যাষ্টকেন। তত্র বহুবিধ পাপনাশকত্বেন ইদমেবাশ্রয়যোগ্যমিত্যাহ। বৃষভেতি। তদ্রাধাকুণ্ডং মে মম আশ্রয়ো ভবত্বিতি শেষঃ। যদ্রাধাকুণ্ডং বৃন্দাবন রাজ্ঞা শ্রীনন্দনন্দনেন প্রকটিতং প্রাপ্ত প্রকটমপি বৃষভদনুজনাশাদ্বৃষাসুরহননাৎ নর্ম্ম ধর্ম্মোক্তি রঙ্গৈরসৌ ব্রজরাজনন্দনো ভূত্বা গাং হতবান্। তত্র রাজ্ঞাকৃতং পাপং তৎ প্রজাসু চরতীত্যতোঽস্মাকং প্রজানামপি পাপমভূদতস্তত্রাণায় পৌর্ণমাসী বক্ত্রাৎ শ্রুত তাদৃঙ্মাহাত্ম্যমেতৎ কুণ্ডং প্রবিশামস্তত্রাপি উদ্ধৃত্য পঞ্চমৃৎ পিণ্ডান্ স্নায়াৎ পর জলাশয়ে ইতি বচনেন মৃত্তিকামুদ্ধৃত্য স্নাম ইতি কৌতুক স্বভাব বচন পরিপাটীভিঃ করণৈঃ নিখিল নিজ সখীভি র্ললিতা বিশাখাদিভিঃ কোটি কোটিভিঃ স্বহস্তেন পূর্ণং সমগ্রীকৃতং গভীরীকৃতমিতি যাবৎ। নিজস্য স্বীয়স্য শ্রীরাধাভিধজনস্য যা নিখিলাঃ সমস্তাঃ সখ্যস্তাভিঃ। নিজং স্বীয়েচ নিত্যেচেতি মেদিনী। কিম্ভূতং সুরভিঃ কমনীয়ং বিখ্যাতং বা। তথাচ মেদিনী। সুরভিঃ

---

যে রাধাকুণ্ড শ্রীনন্দনন্দন কর্ত্তৃক আমোদ পূর্ব্বক প্রকাশিত হইলেন, বৃষাসুরনাশ জন্য পরীহাসগর্ভ বাক্যে রঙ্গ করিতে করিতে স্বীয় সখীগণ কর্ত্তৃক স্বহস্তানীত জল দ্বারা

প্রকটীতমপি বৃন্দারণ্যরাজ্ঞা প্রমোদৈ
স্তুদতি সুরভি রাধাকুণ্ডমেবাশ্রয়ো মে ॥ ১ ॥
ব্রজভুবি মুরশত্রোঃ প্রেয়সীনাং নিকামৈ
রসুলভমপি তূর্ণং প্রেমকল্পদ্রুমং তং।

---

ল্যকে মাতৃভিন্মুরা গোষু যোষিতি। চম্পকেচ বসন্তেচ তথা জাতীফলে পুমান্। স্বর্ণে গন্ধোপলে ক্লীবং সুগন্ধি কান্তয়ো স্ত্রিষু। বিখ্যাতে সচিবে ধীরে চন্দ্রে ২পিচ পুমানয়মিতি। ধর্ম্মো২স্ত্রী পুণ্য আচারে স্বভাবোপলয়ঃ ক্রতা- বিত্যাদিচ। বৃন্দারণ্য রাজ্ঞেতি অত্র তেচানিত্যা ইতি ট প্রত্যয়াভাবঃ॥ ১ ॥

সাধন সহস্রৈরলভ্য বস্তুদত্বেপীদমেব সেব্যমিত্যাহ। ব্রজেতি। যদ্রাধা- কুণ্ডং কর্ত্তৃস্নাতুরবগাহিতু র্জনস্য হৃদি ভূমৌ হৃদয়রূপ পৃথিব্যাং তং প্রসিদ্ধং প্রেমকল্পদ্রুমং প্রেমকল্পবৃক্ষং কর্ম্মভূতং তূর্ণং শীঘ্রং জনয়তি প্রাদুর্ভাবয়তি। নন্বু মনোধর্ম্ম বিশেষস্য প্রেম্নো হৃদি প্রাদুর্ভাবে শ্রীকৃষ্ণকৃপৈব কারণং সাতু অত্র স্নাতুরস্নাতুর্বা ভজনেনৈব ভবেত্তত্বে২স্য কিমায়াতমিত্যাহ। ব্রজেতি। কিম্ভূতং প্রেমকল্পদ্রুমং মুরশত্রোঃ শ্রীকৃষ্ণস্য প্রেয়সীনামপি নিকামৈ নিঃশেষাভিলাষৈঃ করণৈ র্ব্রজভুবি অসুলভং সুখেনালভ্যং তন্নিত্য বিহার স্থানে ব্রজভুবি তত্রাপি তৎ প্রেয়সীনাং প্রেয়সীত্বেন নিত্য সংযোগিনীনাং যো২সুলভঃ মুক্তিং দদাতি কর্হিচিৎ স্ম ন ভক্তিযোগমিতি ন্যায়েন স কিং কেবলমত্তজনেন ভবেদিতি

---

পূর্ণ হইয়াছেন এবং যাহা অতিশয় মনোরম, সেই রাধাকুণ্ডই আমার আশ্রয় হউন ॥ ১ ॥

যে রাধাকুণ্ড স্নাতৃজনের হৃদয়প্রদেশে শীঘ্র প্রসিদ্ধ প্রেম- রূপ কল্পবৃক্ষ উৎপাদন করিতেছেন, যে প্রেম কল্পবৃক্ষ, ব্রজ- ভূমি তথা মুরনাশন শ্রীকৃষ্ণের প্রেয়সীগণ কর্ত্তৃকও অসুলভ

জনয়তি হৃদি ভূমৌ স্নাতুরুচ্চৈঃ প্রিয়ং য
স্তদতি সুরভি রাধাকুণ্ডমেবাশ্রয়ো মে ॥ ২ ॥
অঘরিপুরপি যত্নাদত্র দেব্যাঃ প্রসাদ
প্রসর কৃতকটাক্ষ প্রাপ্তিকামঃ প্রকামং।
অনুসরতি যদুচ্চৈঃ স্নানসেবানুবন্ধৈ
স্তদতি সুরভিরাধাকুণ্ডমেবাশ্রয়ো মে ॥ ৩ ॥

---

ভাবঃ। মুরশত্রোরিত্যনেন সত্যভাময়া সহ প্রাগ্‌জ্যোতিঃপুরগতেন শ্রীকৃষ্ণেন মুরং হত্বা সত্যভামা প্রীত্যর্থং স্বর্গাৎ পারিজাত বৃক্ষানয়নেন প্রেয়সী বসত্বং ব্যঞ্জিতং এবম্ভূতস্ত প্রেয়সীনামপ্যলভ্যং বস্তুদত্বেন সর্ব্বথা সেব্যমেবেতি ভাবঃ ॥ ২ ॥

অন্যৎ কিং বক্তব্যং ব্রজপালকোঽপি শ্রীকৃষ্ণোঽন্যৈরসাধ্যং কর্ম্ম সাধয়িতুং যদাশ্রয়তে অস্মাকং কা কথেত্যাহ। অঘেত্যাদি। অঘরিপুরপি শ্রীকৃষ্ণোঽপি অত্র অঙ্গুল্যগ্র নির্দ্দিষ্টে স্থানে দেব্যাঃ দীব্যতি মানসূচক ভ্রূভঙ্গ্যাদিভিঃ ক্রীড়তীতি তস্যা মানবত্যা রাধায়াঃ প্রসাদপ্রসরকৃত কটাক্ষ প্রাপ্তি কামঃ সন্ উচ্চৈরতিশয়িতৈঃ স্নান সেবানুবন্ধৈঃ প্রকামমনুসরতি গচ্ছতি তদেতি সম্বন্ধঃ। অঘরিপুরিত্যনেন অঘাসুরহৃদয়প্রবেশেন তজ্জাঠরাগ্নেঃ সকাশাৎ সর্ব্ব ব্রজবালক রক্ষণেন সর্ব্ব গোপগোপীনাং প্রাণবল্লভত্বেন সর্ব্বদা প্রসাদ যোগ্যোপি ইতি ব্যঞ্জিতং। প্রসাদঃ প্রসন্নতা তেন যঃ প্রসরঃ প্রণয়স্তেন কৃতো যঃ কটাক্ষ স্তস্য প্রাপ্তৌ কামঃ কামনা যস্য সঃ। প্রসরঃ প্রণয়ে বেগে ইতি মেদিনী। স্নানেনাবগাহনেন যে সেবানুবন্ধাঃ সেবাপরিপাট্যস্তৈঃ ॥ ৩ ॥

---

অর্থাৎ দুষ্প্রাপ্য এবং যে রাধাকুণ্ড অত্যন্ত প্রিয়, সেই রাধাকুণ্ডই আমার আশ্রয় হউন ॥ ২ ॥

অন্যের কথা কি বলিব, স্বয়ং অঘশত্রু শ্রীকৃষ্ণ অতিশয় প্রসন্ন হেতু শ্রীরাধা কর্ত্তৃক প্রকাশিত কটাক্ষের প্রাপ্তি বিষয়ে

ব্রজভুবন সুধাংশোঃ প্রেমভূমি র্নিকামং
ব্রজমধুর কিশোরী মৌলিরত্ন প্রিয়েব।
পরিচিতমপি নাম্না যচ্চ তেনৈব তস্যা
স্তদতি সুরভি রাধাকুণ্ডমেবাশ্রয়ো মে ॥ ৪ ॥

---

শ্রীকৃষ্ণ প্রেমাস্পদাশ্রয়ত্বেনৈব তৎসম্বন্ধাদত্যন্তাযোগ্যোপি তৎকৃপা ভাজনং ভবেদতোঽস্যাশ্রয়এব সাধীয়ানিত্যাহ। ব্রজেত্যাদি। যৎ রাধাকুণ্ডং ব্রজভুবনসুধাংশো র্ব্রজচন্দ্রস্য কৃষ্ণস্য ব্রজমধুরকিশোরীমৌলিরত্নপ্রিয়েব নিকামং যথেষ্টং প্রেমভূমিঃ প্রেমস্থানং। এবং তেনৈব ব্রজভুবনসুধাংসুনাতস্যাঃ শ্রীরাধায়াঃ নাম্নাএব পরিচিতং সঙ্কেতিত মপি। ব্রজস্য যা মধুরা মধুররস বিশিষ্টাঃ কিশোর্য্যস্তাসাং মস্তকে যানি রত্নানি তদ্রূপা প্রিয়া প্রেয়সী সর্ব্ব গোপীষু সৈবৈকা বিষ্ণোরত্যন্তবল্লভা ইতি ন্যায়েন শ্রীরাধা। যথা রাধাপ্রিয়া বিষ্ণোস্তস্যাঃ কুণ্ডং প্রিয়ং তথেতি ন্যায়েন সা ইব। মধুরা শত পুষ্পায়াং মিশ্রেয়া নগরীভিদোঃ। মধুকুক্কুটিকা মেদা মধুলী যষ্টিকাসুচ। ক্লীবং বিষেপুংসি রসে তদ্বৎ স্বাদু প্রিয়েঽন্যবদিতি মেদিনী ॥ ৪ ॥

---

অভিলাষী হইয়া স্নানসেবানুবন্ধন হেতু যে রাধাকুণ্ডের অনুকরণ করিতেছেন, সেই অতিশয় রমণীয় রাধাকুণ্ডই আমার আশ্রয় হউন ॥ ৩ ॥

ব্রজমধুরকিশোরী গোপসুন্দরীগণের মস্তকস্থিত রত্নসমূহের ন্যায়, যে রাধাকুণ্ড ব্রজভুবন চন্দ্র শ্রীকৃষ্ণের অত্যন্ত প্রেমাস্পদ এবং শ্রীরাধার নামদ্বারা যে রাধাকুণ্ড শ্রীকৃষ্ণের পরিচিত হইয়াছে, সেই অতি রমণীয় রাধাকুণ্ডই আমার আশ্রয় হউন ॥ ৪ ॥

অপি জন ইহ কশ্চিৎ যস্য সেবাপ্রসাদৈঃ
প্রণয়সুরলতা স্যাত্তস্য গোষ্ঠেন্দ্রসূনোঃ।
সপদি কিল মদীশা দাস্য পুষ্পপ্রশস্যা
স্নদতি সুরভি রাধাকুণ্ডমেবাশ্রয়ো মে ॥ ৫ ॥
তটমধুর নিকুঞ্জাঃ ক্লুপ্তনামান উচ্চৈ
র্নিজপরিজনবর্গৈঃ সংবিভজ্যাশ্রিতাস্তৈঃ।

---

তদাশ্রয়ত্বাদপি স্পষ্টং ফলমাহ। অপীতি। ইহ সংসারে কশ্চিৎ যোগ্যত্বা যোগ্যত্ববিচার শূন্যোপি জনঃ প্রাণিমাত্রো যস্য সেবা প্রসাদৈঃ সেবাজন্য প্রসন্নতাভি র্হেতুভূতৈস্তস্য গোষ্ঠেন্দ্রসূনোঃ শ্রীকৃষ্ণপ্রণয়সুরলতা প্রেমকল্পলতা সপদি তৎক্ষণাৎ কিল নিশ্চিতং ভবেৎ কল্পলতা কীদৃশী মদীশায়াঃ শ্রীরাধায়া দাস্যমেব পুষ্পং যস্যাং সচাসৌ প্রশস্যা প্রশংসার্হাচেতি সা তথা আশ্রয় প্রয়োজনন্ত স্পষ্টমেব ॥ ৫ ॥

স্বসেব্য সখীযূথবাস তটত্বেনেদমেবাশ্রয়যোগ্যমিত্যাহ। তটেত্যাদি। যস্য রাধাকুণ্ডস্য তটমধুর নিকুঞ্জা রাজন্তি প্রকাশন্তে তদিতি সম্বন্ধঃ। মধুরঃ শৃঙ্গাররসস্তদুদ্দীপকনিকুঞ্জা স্তত্তটেন সহ ষষ্ঠীতৎপুরুষঃ সপ্তমী তৎপুরুষোবা। সমস্তস্যাসমস্তেন ইত্যাদিনা তটপদেন যস্যেত্যস্য সম্বন্ধঃ। কিম্ভূতা নিকুঞ্জাঃ

---

এই সংসারে বিবেকাদি শূন্য অনির্দ্দিষ্ট ব্যক্তিও যে রাধাকুণ্ডের কৃপায় শ্রীকৃষ্ণের প্রেমাস্পদ রূপ কল্পলতা হয়, যে কল্পলতা শ্রীরাধার দাস্যরূপ পুষ্প দ্বারা সুশোভিত অতএব সকলের প্রশংসনীয়, ঈদৃশ গুণান্বিত অতি রমণীয় রাধাকুণ্ডই আমার আশ্রয় হউন ॥ ৫ ॥

নিজ পরিজনবর্গ অর্থাৎ ললিতাদি সখীগণ কর্ত্তৃক স্থাপিত নাম অর্থাৎ পূর্ব্বতীরে চিত্রাসুখদ নামে, অগ্নিকোণে ইন্দুলেখা

মধুকররুতরম্যা যস্য রাজন্তি কাম্যা
স্তদতি সুরভি রাধাকুণ্ডমেবাশ্রয়ো মে ॥ ৬ ॥
তটভুবি বরবেদ্যাং যস্য নর্ম্মাতি হৃদ্যাং
মধুরমধুরবার্ত্তাং গোষ্ঠচন্দ্রস্য ভঙ্গ্যা।

---

নিজস্য স্বীয়স্য শ্রীরাধাভিধজনস্য পরিজনবর্গৈর্ললিতাদি সখী সমূহৈঃ কর্তৃভি-রুচ্চৈরুৎকৃষ্টরূপেণ ক্লৃপ্ত নামানঃ। পূর্ব্বতটে চিত্রাসুখদনাম্না আগ্নেয়ে ইন্দুলেখা সুখদনাম্না দক্ষিণে চম্পকলতা সুখদনাম্না নৈর্ঋতে রঙ্গদেবী সুখদনাম্না পশ্চিমে তুঙ্গবিদ্যা :শন্দদনাম্না বায়বীয়ে সুদেবী সুখদনাম্না উত্তরে ললিতানন্দদনাম্না ঈশানে বিশাখা সুখদনাম্না ব্যবহ্রিয়মাণা ইত্যর্থঃ। পুনঃ কিম্ভূতাস্তৈ র্নিজ-পরিজনবর্গৈঃ সংবিভজ্য স্ব স্ব নাম্না সম্যগ্বিভাগং কৃত্বা আশ্রিতাঃ আশ্রয় বিষয়ী কৃতাঃ। মধুকরোভ্রমরঃ রুতং শব্দঃ কাম্যাঃ সর্ব্বেষাং কামনাযোগ্যাঃ ॥ ৬ ॥

অত্র প্রাণকোটিনির্মঞ্ছন তদযুবদ্বন্দস্য নর্ম্ম মধুরালাপ মনুভবামীতি মনসি-নিধায় তদাশ্রয়ং প্রার্থয়তে তটভুবীতি। যস্য তটভুবি তটস্থানে বরবেদ্যাং চতুরস্র নির্ম্মিতোচ্চ শ্রেষ্ঠ প্রদেশে সা ঈশা মদীশ্বরী শ্রীরাধিকা শ্রীকৃষ্ণস্য মধুর প্রাণসখ্যালিভিঃ প্রাণসখীশ্রেণিভিঃ সহ গোষ্ঠচন্দ্রস্য মধুরবার্ত্তাং মধুরাৎ মধুনোপি

---

সুখদ নামে ইত্যাদি রূপে সকলদিকে সেই সেই নামে বিখ্যাত এবং বিভাগ করিয়া পরিজনবর্গ কর্ত্তৃক আশ্রিত এবং ভ্রমর গুঞ্জন হেতু মনোরম, অতএব সকলেরই বাঞ্ছনীয় তীরস্থিত শৃঙ্গার রসোদ্দীপক যে রাধাকুণ্ডের নিকুঞ্জ সকল দীপ্তি পাইতেছে, সেই অতি রমণীয় রাধাকুণ্ডই আমার আশ্রয় হউন ॥ ৬ ॥

যে রাধাকুণ্ডের বেদিবিশিষ্ট তীরে ঈশ্বরী রাধিকাদেবী প্রাণসখীদিগের সহিত গোষ্ঠচন্দ্র শ্রীকৃষ্ণ সম্বন্ধীয় মধুর বাক্য

প্রথয়তি মিথ ঈশা প্রাণসখ্যালিভিঃ সা
তদতি সুরভি রাধাকুণ্ডমেবাশ্রয়ো মে ॥ ৭ ॥
অনুদিনমতিরঙ্গৈঃ প্রেমমত্তালিসংঘৈ
র্বরসরসিজগন্ধৈর্হারি বারি প্রপূর্ণে।
বিহরত ইহ যস্মিন্ দম্পতী তৌ প্রমত্তৌ
তদতি সুরভি রাধাকুণ্ডমেবাশ্রয়ো মে ॥ ৮ ॥
অবিকলমতি দেব্যাশ্চারু কুণ্ডাষ্টকং যঃ

---

মধুরাং অমৃতরূপ কথাং ভঙ্গ্যা বাক্ পরিপাট্যা মিথঃ পরস্পরং প্রথয়তি বিস্তারয়তীত্যন্বয়ঃ। নর্ম্মণা কৌতুকেনাতিহৃদ্যাং মনোহরাং ॥ ৭ ॥

অস্যাশ্রয়ে কদাচিন্মমাতিদীনস্য তদ্যুগলদর্শনং ভবেদেবেত্যাহ। অনুদিত্যাদি। যস্মিন্ অনুদিনং প্রতিদিনং তৌ দম্পতী রাধাকৃষ্ণৌ প্রমত্তৌ সন্তৌ বিহরতঃ ক্রীড়তঃ তদিতি সম্বন্ধঃ। কিম্ভূতে বর সরসিজগন্ধৈঃ শ্রেষ্ঠপদ্মঘ্রাণৈঃ হারি মনোহারি যদ্বারি জলং তেন পরিপূর্ণে পূরিতে গন্ধৈঃ কিম্ভূতৈঃ প্রেমি তদ্বিষয় হার্দিতায়াং মত্তোঽলিসংঘোভ্রমরসমূহো যত্র তৈঃ ॥ ৮ ॥

স্তোত্রপঠন ফলমাহ। অবিকলেতি। যোজন স্তদীয়োল্লাসি দাস্যার্পিতা

---

ভঙ্গি ক্রমে বলিতেছেন, সেই সর্ব্বজন মনোরম রাধাকুণ্ডই আমার আশ্রয় হউন ॥ ৭ ॥

মনোহর জলপূর্ণ যে রাধাকুণ্ডে সেই প্রমত্ত দম্পতী রাধাকৃষ্ণ যুগল, প্রতিদিন পদ্মগন্ধ বিরাজিত প্রেমমত্ত সখীদিগের সহিত অতিরঙ্গে বিহার করিতেছেন, সেই রমণীয় রাধাকুণ্ডই আমার আশ্রয় হউন ॥ ৮ ॥

যে ব্যক্তি সেই শ্রীরাধায় দাস্য কর্ম্মে আত্ম অর্পণ পূর্ব্বক

পরিপঠতি তদীয়োল্লাসি দাস্যার্পিতাত্মা।
অচিরমিহ শরীরে দর্শয়ত্যেব তস্মৈ
মধুরিপুরতিমোদৈঃ শ্লিষ্যমাণাং প্রিয়াং তাং ॥ ৯ ॥

ইতি শ্রীরাধাকুণ্ডাষ্টকং।

---

আত্মা সন্ দেব্যাঃ শ্রীরাধিকায়াঃ কুণ্ডাষ্টকং অবিকলমতি অব্যাকুল বুদ্ধি যথাস্যাত্তথা পরিপঠতি তস্মৈ মধুরিপুঃ শ্রীকৃষ্ণঃ তাং প্রিয়াং শ্রীরাধিকাং অচিরং ইহ শরীরে সাধক শরীরে দর্শয়তি প্রিয়াং কিম্ভুতাং অতিমোদৈঃ কর্তৃভিঃ শ্লিষ্যমাণাং পরমহর্ষযুতামিত্যর্থঃ। তদীয়েতি তস্য রাধাকুণ্ডস্য প্রস্থ্যাঃ শ্রীরাধিকায়াঃ উল্লাসি অবিরত প্রকাশি যদ্দাস্যং তত্রার্পিত আত্মামনোযেন সঃ ॥ ৯ ॥

ইতি শ্রীরাধাকুণ্ডাষ্টকবিবৃতিঃ।

---

স্থির চিত্ত হইয়া শ্রীরাধার সুন্দর রাধাকুণ্ডাষ্টক সর্ব্বতোভাবে পাঠ করেন তাঁহাকে এই সাধক শরীরেই অচিরাৎ সেই মধু-রিপু শ্রীকৃষ্ণ আহ্লাদ পূর্ব্বক পরমহর্ষযুক্তা প্রেয়সী শ্রীরাধি-কাকে দেখাইয়া দেন ॥ ৯ ॥

ইতি শ্রীরাধাকুণ্ডাষ্টক।

---

# শ্রীগোবর্দ্ধনবাসপ্রার্থনাদশকং ।



শ্রীগোবর্দ্ধনপাদপদ্মেভ্যো নমঃ ।

নিজপতিভুজদণ্ডচ্ছত্রভাবং প্রপদ্য
প্রতিহতমদধৃষ্টোদ্দণ্ডদেবেন্দ্রগর্ব্ব ।

---

গোবর্দ্ধনস্য সর্ব্বোৎকর্ষং নিরূপ্য তন্নিকট বাসেনৈব সর্ব্বেষ্ট সিদ্ধি র্ভবেদিতি তন্নিকট বাসং প্রার্থয়তে । নিজপতীত্যাদিনা পদ্য দশকেন । হে গোবর্দ্ধন ত্বং মে মম প্রিয়ং নিজনিকট নিবাসং অন্যস্মাৎ কস্মাদপি তীর্থান্তরাদ্যন্ন মন আকৃষ্য নিকট স্থিতিং মে মহ্যং দেহীত্যন্বয়ঃ । কাকাক্ষিন্যায়েন মে ইত্যস্য প্রিয়মিত্যানেন দেহীত্যনেন চ সম্বন্ধঃ । নম্বত্রান্যে বহবঃ পর্ব্বতাঃ সন্তি তন্নিকটবাসমুৎসৃজ্য কথং সন্নিকটবাসঃ প্রার্থ্যতে তত্রাহ । অতুলেত্যাদি । হে অতুল পৃথুল শৈল শ্রেণিভূপ অতুলা অনুপমা অথচ পৃথুলা পুষ্টা যা শৈলশ্রেণিঃ পর্ব্বত সমূহস্তস্যা ভূপো রাজা হে তথাবিধ সর্ব্বাভীষ্টপ্রদ চক্রবর্ত্তি সমীপং ত্যক্ত্বা কৃপণ মণ্ডলেশ্বর সমীপাবস্থিত্যালমিতি ভাবঃ । নমু জ্ঞাতং ব্রজবাসাকাঙ্ক্ষী ত্বং তদন্যত্র কুত্রাপি ব্রজস্যৈকদেশে নিবাসঃ ক্রিয়তাং কিমেতৎ প্রার্থনয়েতি চেত্তত্রাহ । নিজেত্যাদি । নিজস্য স্বস্য পতিঃ প্রভুঃ শ্রীকৃষ্ণস্তস্য ভুজদণ্ডে ছত্রভাবং ছত্রত্বং প্রপদ্য প্রাপ্য প্রতিহতো নাশিতো মদেন গর্ব্বেণ ধৃষ্টঃ প্রগল্ভোঽথচ উদ্দণ্ড উদ্ধতো যো দেবেন্দ্রো মরুত্বান্ তস্য গর্ব্বোঽহঙ্কারো যেন হে এবম্ভূত মত্তক্ত পূজাভ্যধিকেতি ন্যায়েন প্রভোর্ভক্তনিকটস্থত্বেনৈব কৃপাতিশয়ো ভবেদিতি

---

হে গোবর্দ্ধন ! আমাকে নিরতিশয় প্রিয় তোমার নিকট বাস দান কর । ( তোমার মাহাত্ম্যও অতুল যে হেতু ) তুমি শ্রীকৃষ্ণের হস্তরূপ দণ্ডের ছত্রভাব প্রাপ্ত হইয়া মদমত্ত

অতুলপৃথুলশৈলশ্রেণিভূপপ্রিয়ং মে
নিজনিকটনিবাসং দেহি গোবর্দ্ধন ত্বং ॥ ১ ॥
প্রমদমদনলীলাঃ কন্দরে কন্দরে তে
রচয়তি নবযূনোর্দ্বন্দ্বমস্মিন্নমন্দং।
ইতি কিল কলনার্থং লগ্নকস্তৎ দ্বয়োর্মে
নিজনিকটনিবাসং দেহি গোবর্দ্ধন ত্বং ॥ ২ ॥

---

াবঃ। যত্র ব্যঞ্জকপদোপাদানেন ব্যভিচারী বোধয়িতুং ন শক্যতে তত্র ব্যভি-
ারিণঃ শব্দোপাত্তত্বেন ন দোষ ইতি মদগর্ব্বয়ো র্ব্যভিচারিণোঃ শব্দবাচ্যত্বেঽপি
রসদোষঃ ॥ ১ ॥

নন্থ ত্বৎ প্রার্থনা তাবদঙ্গীকৃতা ভদ্রং দ্বিত্রি দিনং বাসঃ ক্রিয়তাং নিবাস
মিত্যনেন. সার্ব্বকালিকোবাসঃ কিমিতি প্রার্থ্যতে ইতি চেত্তত্রাহ। প্রমদে-
ত্যাদি। হে গোবর্দ্ধন নবযূনোর্দ্বন্দ্বং রাধাকৃষ্ণযুগলং তে তব কন্দরে কন্দরে
প্রতিগুহং অমন্দমতিশয়ং যথা স্যাত্তথা প্রমদ মদনলীলা রচয়তি করোতি
নিরন্তরং তৎকলনায় নিবাসঃ প্রার্থ্যত ইতি ভাবঃ। প্রমদয়তি উন্মত্তয়তি যো
মদনস্তেন যা লীলাঃ ক্রীড়া স্তাঃ। ইতি হেতোস্তৎ দ্বয়োস্তন্নবযূনোঃ কলনার্থং
দর্শন প্রাপণায় লগ্নকো মধ্যস্থঃ সন্ ইতি পরেণ সম্বন্ধঃ। যদ্বা তদিত্যব্যয়ং
ষষ্ঠী বহুবচনান্তং দ্বয়োস্তৎ কলনার্থং তা লীলা দর্শয়িতুমিতি যাবৎ ॥ ২ ॥

---

এবং উদ্ধত শচীপতির গর্ব্ব খর্ব্ব করিয়াছ। এবং বৃহৎ বৃহৎ পর্ব্বতসমূহের রাজা হইয়াছ ॥ ১ ॥

হে গোবর্দ্ধন! রাধাকৃষ্ণযুগল তোমার প্রতিকন্দরে আনন্দের সহিত উৎকটরূপে রতিক্রীড়া করিতেছেন এই জন্য আমিও সেই রাধাকৃষ্ণযুগল দর্শন করিবার নিমিত্ত উৎসুক হইয়াছি, অতএব আমাকে তোমার নিকট বাস দান কর ॥ ২ ॥

অনুপম মণিবেদী রত্নসিংহাসনোর্ব্বী
রুহঝর দরসানুদ্রোণি সঙ্ঘেষু রঙ্গৈঃ।
সহ বল সখিভিঃ সংখেলয়ন্ স্বপ্রিয়ং মে
নিজনিকটনিবাসং দেহি গোবর্দ্ধন ত্বং॥ ৩॥
রসনিধিনবযূনোঃ সাক্ষিণীং দানকেলে
দ্যুতিপরিমলবিদ্ধাং শ্যামবেদীং প্রকাশ্য।

নম্ন সঙ্কেত বন সমীপে নিবস তত্রৈব নবযুবদ্বন্দ্ব সুষ্ঠু লীলানুভবো ভাবী-কিমনয়া প্রার্থনয়েতি চেত্তত্রাহ। অনুপমেতি। হে গোবর্দ্ধন রঙ্গৈঃ কুতু-কিভিঃ বল সখিভিঃ সহ অনুপমমণিবেদীরত্নসিংহাসনাদিষু স্বপ্রিয়ং শ্রীকৃষ্ণং সংখেলয়ন্ সম্যক্ খেলাং কারয়ন্ সন্ নিজনিকটবাসং দেহীত্যন্বয়ঃ। অত্র নিবাসে শ্রীকৃষ্ণস্য সর্ব্ব লীলানুভবো ভবেদিতি ভাবঃ। অনুপম রত্নবেদ্যেব সিংহাসনং তচ্চ উর্ব্বীরুহোবৃক্ষঃ সচ ঝরোঝোর ইতি প্রসিদ্ধঃ সচ দরোগর্ত্তঃ সচ সানুঃ সমান প্রদেশঃ সচ দ্রোণিরন্তপ্রদেশঃ সচ তেষাং সঙ্ঘেষু সমূহেষু শ্রমাপনোদন পরিহাসাদিভি র্দোলনরূপ খেলা বিশেষৈঃ গবান্বেষণ রূপাদিভি-র্লুকায়নাদি খেলাবিশেষৈঃ পরস্পর মল্লক্রীড়াদিভিরিতি যথাযথং সম্বন্ধঃ। দরোঽস্ত্রী সাধ্বসে গর্ত্তে কন্দরেতু দরী স্মৃতেতি মেদিনী। স্নুঃ প্রস্থঃ সানুর-স্ত্রিয়ামিত্যমরঃ। দ্রোণোঽস্ত্রিয়ামাঢ়কে স্যাদাঢাবাপ চতুষ্টয়ে। পুমান্ কৃপী-পত্যৌ দগ্ধকাকে স্ত্রী নীবৃদন্তরে। তথা কাষ্ঠাম্বুবাহিন্যাং গবাদন্যামপীষ্যত ইতি চ মেদিনী॥ ৩॥

অদৃষ্ট দর্শন সম্ভাবকঃ প্রার্থয়তে রসেতি। হে গোবর্দ্ধন রস নিধি নবযূনো

হে গোবর্দ্ধন! তুমি আমাকে আমার অতিশয় প্রীতিকর তোমার নিকট বাস দান কর, (তুমিও নিরুপম সুখ অনুভব করিতেছ যে হেতু) মনোহর মণিময় বেদীরূপ সিংহাসনে এবং বৃক্ষের ঝরে, গর্ত্তে ও সমানদেশে কাষ্ঠাম্বুবাহিণী সমূহে শ্রীকৃষ্ণকে সখীগণের সহিত রঙ্গে খেলা করাইতেছ॥ ৩॥

রসিকবরকুলানাং মোদমাস্ফালয়ন্মে
নিজনিকটনিবাসং দেহি গোবর্দ্ধন ত্বং ॥ ৪ ॥
হরিদয়িতমপূর্ব্বং রাধিকা কুণ্ডমাত্ম
প্রিয়সখমিহ কণ্ঠে নর্ম্মণালিঙ্গ্য গুপ্তঃ।
নবযুবযুগ খেলাস্তত্র পশ্যন্রহো মে
নিজ নিকট নিবাসং দেহি গোবর্দ্ধন ত্বং ॥ ৫ ॥

---

রাধাকৃষ্ণয়ো র্দানকেলের্দানলীলায়াঃ সাক্ষিণীং প্রকাশনীং শ্যামবেদিকাং তন্নাম্নীং বেদীং প্রকাশ্য প্রকটয্য রসিকবর কুলানাং রসিকবরাঃ কৃষ্ণ ভক্তাস্তেষাং কুলানাং মোদং হর্ষং আস্ফালয়ন্ স্পষ্টীকুর্ব্বন্ সন্নিতি সম্বন্ধঃ। কিম্ভূতাং দ্যুতিঃ কান্তিশ্চ পরিমলঃ সুগন্ধিশ্চ তাভ্যাং বিদ্ধাং যুক্তাং। তদ্বেদিকা দর্শনানন্দজাত কোলাহলানাং রসিকানাং ত্বন্নিকটবাসেন নিনদং শ্রুত্বা অহমপি তত্র গত্বা অহমপি তত্র গত্বা দ্রক্ষ্যামীতি ভাবঃ ॥ ৪ ॥

নম্বু বহুনি সন্নিকট স্থানানি বিদ্যন্তে তত্র কুত্র বাস প্রার্থ্যতে বদ তত্রাহ হরীত্যাদি। কিম্ভূতঃ সন্ তত্র রাধিকাকুণ্ডে নবযুব যুগখেলা নূতন যুবযুগস্য লীলাঃ কর্ম্মভূতাঃ পশ্যন্ রহো নির্জনে নিজনিকট নিবাসং দেহীত্যন্বয়ঃ। কিম্ভূতঃ সন্ পশ্যন্ ইহ স্থলে আত্মপ্রিয়সখং রাধিকাকুণ্ডং নর্ম্মণা কৌতুকেন কণ্ঠে আলিঙ্গ্য গুপ্তঃ সন্। যত্র স্থিত্বা ত্বমিব তল্লীলাঃ সুষ্ঠ্বনুভবামি তত্র বাসং দেহীতি ভাবঃ। কিম্ভূতং হরেঃ শ্রীকৃষ্ণস্য দয়িতং প্রিয়ং অপূর্ব্ব মাশ্চর্য্যং। অত্র রহঃ শব্দোঽব্যয়ং তথাচামরঃ রহশ্চোপাংশুচালিঙ্গ ইতি ॥ ৫ ॥

---

হে গোবর্দ্ধন! তোমার নিকট বাস আমাকে দেও (তুমিও অনেকের হর্ষোৎপাদন করিতেছ যে হেতু) তুমি রসিকশ্রেষ্ঠ রাধাকৃষ্ণের দানক্রীড়ার সাক্ষীস্বরূপ এবং কান্তিমতি ও সুগন্ধি শ্যামবেদী প্রকাশ করিয়া রসিক কৃষ্ণভক্তগণের আনন্দ বর্দ্ধন করিতেছ ॥ ৪ ॥

স্থল জল তল শস্পৈর্ভূরুহচ্ছায়য়াচ
প্রতিপদমনুকালং হন্ত সম্বর্দ্ধয়ন্ গাঃ।
ত্রিজগতি নিজগোত্রং সার্থকং খ্যাপয়ন্মে
নিজ নিকট নিবাসং দেহি গোবর্দ্ধন ত্বং॥ ৬॥
সুরপতিকৃতদীর্ঘদ্রোহতো গোষ্ঠরক্ষাং
তব নব গৃহরূপস্যান্তরে কুর্ব্বতৈব।

---

আত্মনস্তাদৃগ্‌, নিগূঢ়লীলা দর্শনাযোগ্যত্বং মন্বানোহন্যৎ প্রার্থয়তে। স্থলেতি হে গোবর্দ্ধন অনুকালং সর্ব্বকালে প্রতিপদং স্থানে স্থানে স্থল জল তল শস্পৈ র্ভূরু-হচ্ছায়য়াচ গাং সম্বর্দ্ধয়ন্ সুখিনীঃ কুর্ব্বন্ ত্রিজগতি নিজগোত্রং স্বনাম সার্থকং খ্যাপয়ন্ গাঃ, বর্দ্ধয়তি শস্পাদিনা পুষ্টয়তীত্যর্থ বিশিষ্টং খ্যাপয়ন্ খ্যাতি-মানয়ন্নিতি পরেণ সম্বন্ধঃ শস্পবৃক্ষাদি মন্নিকটপ্রদেশবাসেন কদাচিৎ গোসন্তাল-নাগতস্য মদভীষ্টদেবস্য শ্রীকৃষ্ণস্য দর্শনং মে ভবিতব্যমেবেতি ভাবঃ। জলত-লেতি ভূতলবৎ স্বার্থিক প্রত্যয়ঃ। শস্পৈর্ঘাসৈঃ। ভূরুহোবৃক্ষঃ॥ ৬॥

নন্থ ভবতা যদয়মনসি কৃত্বা সন্নিকটবাসঃ প্রার্থ্যতে তত্তচ্ছ্রী বৃন্দাবনস্যৈক

---

হে গোবর্দ্ধন! তুমি আমাকে তোমার নিজের নিকটস্থ স্থান দান কর, যে স্থানে তুমি নিজের অতিশয় প্রিয় রাধা-কুণ্ডকে কৌতুকবশতঃ আলিঙ্গন করতঃ গুপ্তভাবে থাকিয়া নির্জনে অভিনব যুবক যুগলের লীলা দেখিতেছ॥ ৫॥

হে গোবর্দ্ধন! তুমি স্থল, জল, তল, ঘাস এবং বৃক্ষচ্ছায়া এই সকলের দ্বারা গো সকলকে সংবর্দ্ধনা করতঃ এই ত্রিভু-বনে নিজের নাম বিখ্যাত করিতেছ, অতএব আমাকে তোমার নিকটে বাস দান কর, তাহা হইলে গোচারণপর শ্রীকৃষ্ণের সহিত কোন না কোন কালে আমার দেখা হইবেই হইবে॥৬॥

অঘ বক রিপুণোচ্চৈর্দত্তমান দ্রুতং মে
নিজ নিকট নিবাসং দেহি গোবর্দ্ধন ত্বং ॥ ৭ ॥
গিরিনৃপ হরিদাসশ্রেণীবর্য্যেতি নামা
মৃতমিদমুদিতং শ্রীরাধিকাবক্ত্র চন্দ্রাৎ।

---

প্রদেশ বাসেনৈব ভবেদিত্যলমেবং প্রার্থনয়েতি চেত্তত্রাহ। সুরপতীতি। হে অঘবকরিপুণা দত্তোচ্চৈর্মান গোবর্দ্ধন। অঘোদরপ্রবিষ্টবৎ সপাল রক্ষণবৎ প্রকারান্তরেণাপি ব্রজরক্ষণ শক্তত্বেঽপি অঘবকরিপুণা শ্রীকৃষ্ণেন দত্ত উচ্চৈর্মহান্ মানঃ পূজা যস্মৈ হে তথাবিধ। অঘ বক রিপুণা কিম্ভূতেন নবগৃহ রূপস্য তবান্তরে মধ্যে সুরপতি কৃত দীর্ঘ দ্রোহতো দ্রোহাৎ গোষ্ঠরক্ষাং কুর্ব্বতা। প্রভুঃ স্বমাত্মজন নিকটবাসিনং কর্ত্তব্যাকরণেন কৃপার্নহমপি কৃপয়তীতি ভাবঃ। সুরপতি ইত্যত্র সুরপদেনোনপঞ্চাশদ্বায়বো মন্তব্যা স্তেন তৎপতিত্বেন তৎসাহিত্যাবাগতে দ্রোহস্যাদীর্ঘত্বমিতি ভাবঃ॥ ৭ ॥

নন্বু পঞ্চযোজন মেবাস্তি বনং মে দেহরূপকমিতি পুরাণবাক্যেন কৃষ্ণ দেহ রূপেণ নিরূপিত বৃন্দাবনৈকদেশবাসেনৈব সর্ব্বনিজেষ্ট সিদ্ধির্ভবেদেব অস্মান্মম শ্রেষ্ঠত্বেন কিমতি স্তুত্যা নিবাসঃ প্রার্থ্যতে ইতি চেত্তত্রাহ। গিরিনৃপেতি। গিরিনৃপশব্দস্য প্রকৃতোপযোগিত্বং পুরা ব্যাখ্যাতং। হে গিরিনৃপ যতো ধিকাবক্ত্রচন্দ্রাৎ হন্তায়মদ্রিরবলা হরিদাসবর্য্য ইত্যাদি শ্রীভাগবতীয় পদ্যেন রিদাসবর্য্যেতীদং নামামৃত মর্থাত্তবোদিতং অতো বৈদৈর্ব্রজ নবতিলকত্বে

---

হে গোবর্দ্ধন! অঘাসুর, বকাসুর শত্রু শ্রীকৃষ্ণ নূতন হ স্বরূপ তোমার মধ্যস্থানে নিজ গোষ্ঠকে ইন্দ্র জিঘাংসা হইতে রক্ষা করতঃ তোমার মান সংবর্দ্ধন করিয়াছেন অতএব আমাকে তোমার নিকট বাস প্রদান কর ॥ ৭ ॥

হে গিরিরাজ! যখন শ্রীরাধিকার মুখচন্দ্র হইতে "হন্তায়-মদ্রিরবলা হরিদাস বর্য্যঃ" অর্থাৎ হে অবলাগণ! এই পর্ব্বত

ব্রজনবতিলকত্বে ক্লৃপ্তবেদৈঃ স্ফুটং মে
নিজ নিকট নিবাসং দেহি গোবর্দ্ধন ত্বং ॥ ৮ ॥
নিজ জনযুত রাধাকৃষ্ণমৈত্রীরসাক্ত
ব্রজনব পশুপক্ষি ব্রাত সৌখ্যৈকদাতঃ।

ব্রজস্য নূতন ললাট ভূষণত্বে ক্লৃপ্ত প্রকটিত হে তথাভূত ইতি পরেণ সম্বন্ধঃ। অধিকস্যাধিকং ফলমিতি ন্যায়েন শ্রেষ্ঠ নিকটবাস এব যোগ্য ইতি ভাবঃ। কৢপ্ত ইতি সম্বোধনং পদং হরিদাসেষু কৃষ্ণভক্তেষু বর্য্যঃ শ্রেষ্ঠ ইতি সর্ব্বমনু-করণেবেতি স্বলুক্ নো জানে জানিতা কিয়ন্তিরমূর্তৈঃ কৃষ্ণেতি বর্ণদ্বয়ীতি বৎ॥ ৮॥

নন্বন্যং কমপি ব্রজবাসিনং স্বাভীষ্টং প্রার্থয়স্ব কিমস্য প্রার্থনয়েতি চেত্তত্রাহ নিজজনেতি। নিজজনেতি একদাতরিত্যন্তং সমুদায় সম্বোধনং। নিজজনেন স্বীয়লোকেন আলী সখ্যাদি রূপেণ যুতো মিলিতোযো রাধাকৃষ্ণয়ো রাধাসহিতঃ কৃষ্ণস্তত্র যো মৈত্রীরস এতন্নাম্না প্রসিদ্ধো রসস্তেনাক্তো যুক্তো যো ব্রজ নর পশুপক্ষি ব্রাতস্তৎ সমূহস্তস্য সৌখ্যস্য সুখস্য একদাতঃ অদ্বিতীয় সুখদানকর্ত্তরি-ত্যর্থঃ। যোহি পরমদয়ালুতয়া কৃষ্ণহস্তস্পর্শ মাত্রেণ স্বয়মেবোত্থায় স্বগর্ত্তে ব্রজনরাদিকং যথাসুখং স্থাপিতবান্ এবং দয়ালুং পরিত্যজ্য ক মন্যং স্বাভীষ্ট প্রার্থয়ে ইতি ভাবঃ। ননু যে হি নিজগর্ত্তং প্রবেশ্য রক্ষিতাস্তেতু কৃষ্ণপ্রীতি যুক্তাস্তদগন্ধহীনং ত্বাং কথং নিজনিকটনিবাসং দাস্যামীতি চেত্তত্রাহ অগণিত

হরিদাস সমূহের মধ্যে শ্রেষ্ঠ, 'এই ভাগবতীয় পদ্যে তোমার এই নামরূপ অমৃত প্রকাশ পাইয়াছে, তখন তুমি বেদাদি সকল শাস্ত্র কর্ত্তৃক ব্রজের অভিনব তিলক স্বরূপে প্রতিষ্ঠিত হইয়াছ, অতএব আমার এই প্রার্থনা যে তুমি আমাকে নিজ নিকটে নিবাস দান কর॥ ৮॥

হে গোবর্দ্ধন! তুমি সখীজনবেষ্টিত রাধাকৃষ্ণের [illegible] রূপ বৎস যুক্ত যে সমস্ত ব্রজস্থিত নর পশু পক্ষি সমূহ

অগণিত করুণত্বামাধুরী কৃত্যান্তং
নিজ নিকট নিবাসং দেহি গোবর্দ্ধন ত্বং ॥ ৯ ॥
নিরুপধি করুণেন শ্রীশচীনন্দনেন
ত্বয়ি কপটিশঠেঽপি ত্বৎপ্রিয়েণার্পিতোঽস্মি।
ইতি খলু মম যোগ্যাযোগ্যতাং তামগৃহ্নন্
নিজনিকটনিবাসং দেহি গোবর্দ্ধন ত্বং ॥ ১০ ॥

---

সংখ্যাতীতা করুণা যস্য তত্বাৎ তান্তং নিতান্তং মামুরীকৃত্য অঙ্গীকৃত্য ভবানেব স্বভাবং কৃপয়া দীনং মাং তদ্বিষয় প্রীতৌ নিযোক্ষ্যতীতি ভাবঃ ॥ ৯ ॥

অযোগ্যায় নিজনিকটবাস প্রদানে মুখ্যং কারণং শৃণ্বিত্যাহ নিরুপধীতি। শচীনন্দনেন পরম দয়ালুনা শ্রীকৃষ্ণচৈতন্যেনাস্মি অহং ত্বয়ি অর্পিত ইতি হেতোর্মমতাং ত্বদদ্ভূতাং যোগ্যাযোগ্যতাং অগৃহ্নন্নিতি সম্বন্ধঃ। কিম্ভূতোঽহং কপটী আত্মনস্তাদৃগ্বৈরাগ্য প্রকটনেন লোকপ্রতারকশ্চাসৌ শঠঃ পুরঃ প্রিয়-বক্তা অসাক্ষাদপ্রিয়কর্ত্তা চ সচেতি এবম্ভূতোপি। শচীনন্দনেন কিম্ভূতেন ত্বৎপ্রিয়েণ ভবতঃ প্রেমাস্পদেন প্রিয়বাক্যং প্রিয়েণাবশ্যং কর্ত্তব্যমেবেতি ভাবঃ মম শ্রীপুরুষোত্তম ক্ষেত্রাত্ত্বতোঽত্র প্রেরণে তস্য কিঞ্চিৎ প্রয়োজনং ভবে দিতি লক্ষ্যতে। ইতি নেত্যাহ নিরুপধি করুণেন নির্নবিদ্যতে উপাধিঃ ফলানুসন্ধানং যত্র এবম্ভূতা করুণাচিত্তার্দ্রকরণ কৃপা যস্য তেন লোকহিতা-কাঙ্ক্ষিণেত্যর্থঃ ॥ ১০ ॥

---

তাহাদিগের একমাত্র সুখদাতা, অতএব এবম্বিধ দয়ালু স্বভাব বশতঃ অত্যন্ত ক্লান্ত আমাকেও অঙ্গীকার করিয়া তোমার নিজ নিকটে নিবাস দান কর ॥ ৯ ॥

হে গোবর্দ্ধন! যদ্যপি তোমার যোগ্যাযোগ্য পাত্র ভেদে নিজ নিকট নিবাস দানে আপত্তি থাকে, তবে সে আশঙ্কাও নাই যেহেতু কপটী ও শঠ হইলেও আমি, পরমদয়ালু তোমার

রসদ দশকমস্য শ্রীলগোবর্দ্ধনস্য
ক্ষিতিধর কুলভর্ত্তুর্যঃ প্রযত্নাদধীতে।
স সপদি সুখদেঽস্মিন্ বাসমাসাদ্য সাক্ষা
চ্ছুভদ যুগলসেবারত্নমাপ্নোতি তূর্ণং ॥ ১১ ॥

ইতি শ্রীগোবর্দ্ধনবাসপ্রার্থনাদশকং।

---

এতৎ পঠন ফলমাহ। রসেতি। যঃ পুমান্ শ্রীলগোবর্দ্ধনস্য রসদদশকমধীতে অধ্যয়নং বাত্তি যত্নেন পঠতি স সপদি তৎক্ষণাদেব অস্মিন্ গোবর্দ্ধনে বাসমাসাদ্য প্রাপ্য শুভদ যুগল সেবারত্নং আপ্নোতি প্রাপ্নোতীত্যন্বয়ঃ। রসদেতি। সামান্যস্য বিশেষ কল্পনয়া রসং ভক্তিরসং দদাতীতি তত্তচ্চ তদ্দশকঞ্চেতি তত্তথা। ক্ষিতীতি ক্ষিতিধরস্য পর্ব্বতস্য কুলং সমূহস্তস্য ভর্ত্তা শ্রেষ্ঠঃ শুভং সর্ব্বোৎকৃষ্টসেবারূপ পরম মঙ্গলং দদাতীতি তচ্চ তদ্যুগলং রাধাকৃষ্ণ যুগ্মং চেতি তস্য সেবারত্নমিতি অন্তোপ্যুদারং ধনধন্যং ত্যক্ত্বা স্বাভীষ্টং সুবর্ণাদিকং আপ্নোতীতি ধ্বনিঃ ॥ ১১ ॥

ইতি শ্রীগোবর্দ্ধননিকট বাস প্রার্থনাদশকবিবৃতিঃ।

---

নিরতিশয় প্রিয় শচীনন্দন কর্ত্তৃক তোমাতে সমর্পিত হইয়াছি, এই প্রকার প্রচার হইলে, আমার যোগ্যাযোগ্যতা সম্বন্ধে তোমার কিছুই দোষ হইবে না, অতএব আমার যোগ্যাযোগ্যতা না দেখিয়া নিজ নিকটে নিবাস দান কর ॥ ১০ ॥

যে ব্যক্তি মহীধরপতি গোবর্দ্ধনের রসপ্রদ এই দশটী শ্লোক যত্ন পূর্ব্বক অধ্যয়ন করেন তিনি অচিরাৎ সুখপ্রদ এই গোবর্দ্ধনে বাস লাভ করিয়া শ্রীরাধাকৃষ্ণের [illegible] রত্ন প্রাপ্ত হন ॥ ১১ ॥

ইতি গোবর্দ্ধন[illegible]

# নবযুবদ্বন্দ্বদিদৃক্ষাষ্টকং ।

শ্রীনবযুবরাজায় নমঃ ।

স্ফুরদমলমধূলী পূর্ণরাজীবরাজ-
মদমৃগমদগন্ধ দ্রোহি দিব্যাঙ্গ গন্ধং ।
মিথ ইত উদিতৈ রুন্মাদিতান্তর্বিঘূর্ণ-
দ্ব্রজভুবি নবযূনো র্দ্বন্দ্বরত্নং দিদৃক্ষে ॥ ১ ॥
কনকগিরি খলোদ্যৎ কেতকীপুষ্পদীব্য-
ন্নবজলধর মালাদ্বেষি দিব্যোরু কান্ত্যা ।

স্ফুরদিতি । ব্রজভুবি ব্রজস্থলে নবযূনোর্দ্বন্দ্বরত্নং রাধাকৃষ্ণং দিদৃক্ষে দ্রষ্টু-মিচ্ছামি । কিম্ভূতং স্ফুরৎ প্রকাশমানং যৎ অমলয়া মধুল্যা মধুনা পূর্ণরাজীবং পদ্মং তত্র রাজমদমৃগমদঃ কস্তূরী তস্য যো গন্ধস্তস্য দ্রোহণশীলোঽঙ্গগন্ধো যস্য তত্তথা । পুনঃ কিম্ভূতং ইত ইহ অর্থাদ্ব্রজভুবি মিথঃ পরস্পরং উদিতৈ রুদয়ৈঃ-করণৈ রুন্মাদিতং যদন্তঃকরণং তেন বিঘূর্ণং আন্দোলায়মানং ॥ ১ ॥
পুনঃ কিম্ভূতং দিব্যোরুকান্ত্যা কনকগিরিখলে সুমেরুপর্ব্বত স্থানে উদ্যৎ যৎ কেতকীপুষ্পং তেন সহ দীব্যন্তী ক্রীড়ন্তী যা নবজলধরমালা নূতনমেঘ-

যাঁহার মনোহর অঙ্গ গন্ধ প্রকাশমান ও নির্ম্মল মধু পূর্ণ পদ্মস্থিত উৎকৃষ্ট কস্তূরীর গন্ধকে ধিক্কার দিতেছে এবং ব্রজ মধ্যে পরস্পরের উদয়ে যাঁহার অন্তঃকরণ আন্দোলিত হই-তেছে, সেই নবযুবদ্বন্দ্ব অর্থাৎ শ্রীরাধাকৃষ্ণকে আমি ব্রজ-ভূমিতে দর্শন করিতে ইচ্ছা করিতেছি ॥ ১ ॥

শবলমিব মিলোৎজলীলয়াদং মিথস্ত-
দ্ব্রজভুবি নব যূনোর্দ্বন্দ্বরত্নং দিদৃক্ষে ॥ ২ ॥
নিরুপম নবগৌরী নব্যকন্দর্পকোটি-
প্রথিত মধুরিমোর্ম্মি ক্ষালিত শ্রীনখান্তং।
নব নব রুচিরাগৈ র্হৃষ্ট মিষ্টৈ র্মিথস্ত-
দ্ব্রজভুবি নবযূনোর্দ্বন্দ্বরত্নং দিদৃক্ষে ॥ ৩ ॥

---

সমূহস্তস্য যেরি তন্বেষণ শীলং। পুনঃ কিম্ভূতং মিথঃ পরস্পরং বিনোদৈঃ ক্রীড়াভিঃ কৃত্বা স্বমাত্মানং শবলমিব মিলিতমিব ঈক্ষয়ৎ জনান্ প্রতিদর্শয়ৎ ॥২॥

নিরুপম নবগৌরীচ নব্যকন্দর্প কোটিশ্চ তয়োর্যা প্রথিতা সর্ব্বত্র খ্যাতা মধুরিম্নাং মাধুর্য্যাণাং ঊর্ম্মি বীচি স্তয়া ক্ষালিতা নির্ম্মলীকৃতা যা শ্রী স্তস্যা নখেন করণেন অন্তো বিনাশো যস্মাদিতি তত্তথা মিথঃ পরস্পরং নবনবা রুচি র্যত্র এবম্ভূতৈ র্মিষ্টৈরাগৈ রনুরাগৈ র্হৃষ্টং ॥ ৩ ॥

---

কনকগিরি থলে অর্থাৎ সুমেরু পর্ব্বত স্থানে সঞ্জাত কেতকী কুসুমের সহিত শোভমান নূতন মেঘ সমূহকে সুন্দর ও মহতী শোভা দ্বারা যিনি দ্বেষ করিতেছেন এবং যিনি পরস্পর ক্রীড়াদ্বারা আপনাকে মিলিতের ন্যায় জন সকলকে দেখাইতেছেন, সেই নবযুব দ্বন্দ্বরত্ন অর্থাৎ শ্রীরাধাকৃষ্ণকে আমি ব্রজভূমিতে দর্শন করিতে ইচ্ছা করিতেছি ॥ ২ ॥

নিরুপম নবগৌরী এবং কোটি সংখ্যক [illegible] সুবিখ্যাত মাধুর্য্যতরঙ্গ দ্বারা নির্ম্মলীকৃত পরম শোভা যাঁহার নখপ্রান্তে [illegible] হইতেছে এবং যিনি [illegible] নূতন রুচি বিশিষ্ট অনুরাগ সমূহে [illegible]

মদন রস বিঘূর্ণন্নেত্র পদ্মান্ত নৃত্যৈঃ
পরি কলিতমুখেন্দু হ্রীবিনম্রং মিথোহয়োঃ।
অপিচ মধুরবাচং শ্রোতু মাবর্দ্ধিতাশং
ব্রজভুবি নবযূনোর্দ্বন্দ্বরত্নং দিদৃক্ষে ॥ ৪ ॥
স্মরসমর বিলাসোদ্গার মঙ্গেষু রঙ্গৈ-
স্তিমিত নবসখীষু প্রেক্ষমাণাসু ভঙ্গ্যা।

---

মিথঃ পরস্পরং মদনরসেন বিঘূর্ণন্নয়নেত্রপদ্মং তস্য অন্তস্য অঞ্চলস্য নৃত্যৈঃ পরিকলিতো বিষয়ীকৃতো যো মুখেন্দু মুখচন্দ্রস্তেন যা হ্রী র্লজ্জা তয়া বিনম্রং। কৃষ্ণস্য তু হ্রীদত্ত্বে কশ্চিৎসময়ো মৃগ্যঃ। অত্র হে প্রিয়ে যস্তস্য নেত্রান্তভঙ্গ্যা মন্মনর্শ্চালয়িতুং শক্যতে তদা ত্বমেব সকলভুবন স্ত্রীরত্ন ললামরত্নং মঞ্জসে ইত্যেবিম্প্রকারকঃ অন্যথা রাধাকর্ত্তৃক নিরীক্ষণেন কৃষ্ণস্য সলজ্জত্বে ধ্যান্ত-বিরুদ্ধতারূপার্থদোষাপত্তিঃ স্যাৎ। নায়িকা কর্ত্তৃক তাদৃক্ কটাক্ষেণ নায়কস্য লজ্জায়া অধ্যাতত্বাৎ। আ সম্যক্ বর্দ্ধিতা আশা অভিলাষো যস্য তৎ ॥ ৪ ॥

স্মরেতি। অঙ্গেষু স্মর সমর বিলাসোদ্গারং স্তিমিত নবসখীষু মিষ্ট নবালিষু

---

দ্বন্দ্বরত্ন অর্থাৎ শ্রীরাধাকৃষ্ণকে আমি ব্রজভূমিতে দর্শন করিতে ইচ্ছা করিতেছি ॥ ৩ ॥

মদনরসে বিঘূর্ণিত নয়নকমলের ঈষৎ কটাক্ষ সঞ্চালন যুক্ত মুখচন্দ্র প্রভৃত লজ্জায় যাঁহারা পরস্পর অত্যন্ত বিনম্র হই-য়াছেন এবং পরস্পরের মধুর বাক্য শ্রবণে যাঁহাদের অতিশয় আশা বর্দ্ধিত হইতেছে, সেই নবযুবদ্বন্দ্বরত্ন অর্থাৎ শ্রীরাধা-কৃষ্ণকে ব্রজভূমিতে দর্শন করিতে ইচ্ছা করিতেছি ॥ ৪ ॥

[illegible]

স্মিত মধুর দৃগন্তৈর্হ্রীণ সংফুল্ল বক্তুং
ব্রজভুবি নবযূনোর্দ্বন্দ্বরত্নং দিদৃক্ষে ॥ ৫ ॥
মদন সমরচর্য্যাচার্য্যমাপূর্ণপুণ্য-
প্রসর নববধূভিঃ প্রার্থ্য পাদানুচর্য্যং।
সমররসিক মেকপ্রাণ মন্যোন্য ভূষং
ব্রজভুবি নবযূনোর্দ্বন্দ্বরত্নং দিদৃক্ষে ॥ ৬ ॥

---

রক্তৈর্ভঙ্গ্যা স্মিত মধুরদৃগন্তৈঃ প্রেক্ষমাণাসু সতীসু হ্রীণসংফুল্লবক্তুং হ্রীণং সলজ্জং সংফুল্লং বক্তুং যস্য তত্তথা ॥ ৫ ॥

মদন সমরচর্য্যায়াং আচার্য্যং। আপূর্ণং পরিপূর্ণং যৎপুণ্যং তস্য প্রসরো যত্র এবম্ভূতাভি র্নববধূভিঃ প্রার্থ্যা পাদয়ো রনুচর্য্যা সেবা যস্য তত্তথা অন্যৎ স্পষ্টং ॥ ৬ ॥

---

যুক্ত মধুর নয়নাঞ্চল দ্বারা অঙ্গ প্রত্যঙ্গে অনঙ্গ যুদ্ধের বিলাস সূচক চিহ্ন সকল অবলোকন করিতে থাকিলে, যিনি লজ্জায় প্রফুল্ল মুখ হইয়াছেন, সেই নব যুবদ্বন্দ্ব রত্ন অর্থাৎ শ্রীরাধা-কৃষ্ণকে আমি ব্রজভূমিতে দর্শন করিতে ইচ্ছা করিতেছি ॥ ৫ ॥

যিনি কন্দর্প যুদ্ধের আচার্য্য, যাঁহার পদযুগলের সেবা প্রভৃত পুণ্য পুঞ্জশালিনী নববধূ সকল প্রার্থনা করিয়া থাকেন, এবং যিনি সমর রসিক ও পরস্পর এক প্রাণ, যাঁহারা উভয়েই উভয়ের অলঙ্কার সেই নবযুব দ্বন্দ্ব রত্ন অর্থাৎ শ্রীরাধাকৃষ্ণকে আমি ব্রজভূমিতে দর্শন করিতে ইচ্ছা করিতেছি ॥ ৬ ॥

তট মধুর নিকুঞ্জে প্রান্তয়োঃ শ্রীসরস্যাঃ
প্রচুরজল বিহারৈঃ স্নিগ্ধবৃন্দৈঃ সখীনাং।
উপহৃত মধু রঙ্গৈঃ পায়য়ন্তম্মিথস্তে-
র্ব্রজভুবি নবযূনোর্দ্বন্দ্বরত্নং দিদৃক্ষে॥ ৭॥
কুসুমশর রসৌঘ গ্রন্থিভিঃ প্রেমদাম্না
মিথ ইহ বশবৃত্ত্যা প্রৌঢ়য়াদ্ধা নিবদ্ধং।
অখিল জগতি রাধামাধবাখ্যা প্রসিদ্ধং
ব্রজভুবি নবযূনোর্দ্বন্দ্বরত্নং দিদৃক্ষে॥ ৮॥

---

মিথঃ পরস্পরং তৈঃ সখীনাং স্নিগ্ধবৃন্দৈঃ সহ তন্মধু পায়য়দিত্যন্বয়ঃ। কিং মধু শ্রীসরস্যা রাধাকুণ্ডস্য প্রচুর জলবিহারৈ রতিশয় জলক্রীড়াভিঃ কৃত্বা তট-মধুর নিকুঞ্জে প্রান্তয়ো স্তয়োঃ সম্বন্ধে সখীনাং স্নিগ্ধবৃন্দৈঃ কর্ত্তৃভী রঙ্গৈ র্বহুপহৃতং উপহারীকৃতং॥ ৭॥

কুসুমশরস্য কন্দর্পস্য যো রসঃ শৃঙ্গারস্তস্য যে ওঘা বেগাস্তে এব গ্রন্থিনো গ্রন্থাচার্য্যাস্তৈঃ কর্ত্তৃভিঃ প্রেমদাম্না কৃত্বা প্রৌঢ়য়া বশবৃত্ত্যা হেতুভূতয়া অদ্ধা সাক্ষান্মিথঃ পরস্পরং নিবদ্ধং॥ ৮॥

---

শ্রীরাধাকুণ্ডের প্রচুরতর জল বিহারে ক্লান্ত হইয়া তীরস্থ মধুর কুঞ্জ মধ্যে যিনি-সুস্নিগ্ধ সখীবৃন্দ কর্ত্তৃক রঙ্গভঙ্গির সহিত উপহৃত মধু লইয়া ঐ সকল সখীগণের সহিত পরস্পর পরস্পরকে পান করাইতেছেন, সেই নব যুবদ্বন্দ্বরত্ন অর্থাৎ শ্রীরাধাকৃষ্ণকে আমি ব্রজভূমিতে দর্শন করিতে ইচ্ছা করিতেছি॥ ৭॥

এই ব্রজমণ্ডলে, অনঙ্গের শৃঙ্গাররস সমূহের গ্রন্থাচার্য্যগণ

প্রণয় মধুরমুচ্চৈ র্নব্য যূ নোর্দিদৃক্ষা-
ষ্টকমিদ মতিযত্নাদ্যঃ পঠেৎ স্ফার দৈন্যৈঃ।
স খলু পরমশোভা পুঞ্জ মঞ্জু প্রকামং
যুগল মতুল মক্ষ্ণোঃ সেব্যমারাৎ করোতি॥ ৯॥
ইতি নবযুবদ্বন্দ্বদিদৃক্ষাষ্টকং।

---

স্ফারদৈন্যৈ রতিশয় দীনোক্তিভিঃ। স খলু নিশ্চিতং পরমশোভাপুঞ্জেন মঞ্জু মনোজ্ঞং যুগলং রাধাকৃষ্ণদ্বন্দ্বং আরাৎ শীঘ্রং প্রকামমক্ষ্ণোঃ সেব্যং করোতীত্যন্বয়ঃ॥ ৯॥

ইতি নবযুবদ্বন্দ্বদিদৃক্ষাষ্টক বিবৃতিঃ।

---

অতিশয় বশবৃত্তিরূপ প্রেমরজ্জু দ্বারা সাক্ষাৎ যাঁহাদের পরস্পরকে বন্ধন করিয়াছেন এবং যিনি নিখিল জগতে "রাধা-মাধব" এই নামে বিখ্যাত, সেই নব যুবদ্বন্দ্ব রত্ন অর্থাৎ শ্রীরাধা-কৃষ্ণকে আমি ব্রজভূমিতে দর্শন করিতে ইচ্ছা করিতেছি॥ ৮॥

যে ব্যক্তি প্রণয় হেতু এই সুমধুর নবযুবদ্বন্দ্বের দিদৃক্ষাষ্টক যত্নের সহিত অতি দীনভাবে পাঠ করেন, তিনি নিশ্চয়ই পরম শোভা পুঞ্জে অতি মনোজ্ঞ শ্রীরাধাকৃষ্ণের অতুল যুগল-মূর্ত্তিকে শীঘ্র প্রকাশরূপে নেত্রযুগলে গোচর করেন॥ ৯॥

ইতি নবযুব দ্বন্দ্ব দিদৃক্ষাষ্টক সমাপ্ত।

# অভীষ্টপ্রার্থনাদশকং।

কদা গোষ্ঠে গোষ্ঠক্ষিতিপ গৃহদেব্যা কিল তয়া
সবাষ্পং কুর্ব্বত্যা বিলসতি সুতে লালনবিধিং।
মুহু র্দৃষ্টাং রোহিণ্যপিহিতনিবেশামবনতাং
নিষেবে তাম্বূলৈ রহমপি বিশাখা প্রিয়সখীং॥ ১॥
কদা গান্ধর্ব্বায়াং শুচি বিরচয়ন্ত্যাং হরিকৃতে
মুদা হাস্মন্ বৃন্দৈঃ সহ সবয়সামাত্মসদনে।

কদেতি। কদা গোষ্ঠে ব্রজে অহমপি বিশাখা প্রিয়সখীং শ্রীরাধাং তাম্বূলৈ নিষেবে ইত্যন্বয়ঃ। অপি নাম যূথেশ্বর্য্যপি কিম্ভূতাং বিশাখাপ্রিয়সখীং তয়া গোষ্ঠে ক্ষিতিপগৃহদেব্যা যশোদয়া মুহু র্বারং বারং দৃষ্টাং। কিম্ভূতয়া যশোদয়া সুতে শ্রীকৃষ্ণে বিলসতি খেলতি সতি সবাষ্পং যথাস্যাত্তথা লালন বিধিং কুর্ব্বত্যা পরমার্ত্তি পূর্ব্বক সুতলালন সময় এব দৃষ্টামিত্যর্থঃ। পুনঃ কিম্ভূতাং রোহিণ্যা পিহিতনিবেশাং রোহিণ্যা অপিহিতো হতিদর্শনোৎকণ্ঠয়া নিকটস্থিত্যা আবৃতো নিবেশো নিবেশনং যস্যা স্তাং অতএবাবনতাং নম্রাং॥ ১॥

স্ব সিদ্ধাবস্থায়ামপি পূর্ব্বকৃতং তৎসেবা সুখমলভমানো হতিদৈন্যেন তদ-

ব্রজরাজ পত্নী শ্রীযশোদা দেবী বাষ্পাকুল নয়নে খেলারত শ্রীকৃষ্ণের লালন কার্য্য করিতে করিতেই যাঁহাকে বারম্বার দর্শন করিয়াছেন এবং রোহিণী দেবী অত্যন্ত দর্শনোৎকণ্ঠায় নিকটে থাকিয়া যাঁহার প্রবেশ আবরণ করিয়াছেন, সুতরাং যিনি নতমুখী হইয়াছেন, সেই বিশাখার প্রিয়সখী শ্রীরাধাকে আমিও বৃন্দাবনে কবে তাম্বূল দ্বারা সেবা করিব॥ ১॥

বিচিত্য শ্রীহস্তে মণিনিহ মুহুঃ সম্পুটচয়া-
দহো বিন্যস্যন্তী সফলয়তি সেয়ং ভুজলতাং॥ ২॥
কদা লীলারাজ্যে ব্রজবিপিনরূপে বিজয়িনী
নিজং ভাগ্যং সাক্ষাদিহ বিদধতীং বল্লভতয়া।

---

যস্থায়ামেব সেবাবিশেষ মাশাস্তে কদেতি। কদা সা স্বাভীষ্ট তৎসেবন কর্ত্রী-ত্বিতা ইয়ং তদলভমানা অতিদীনা মদ্বিধ দাসী রসমঞ্জরী ভুজলতাং সফলয়তী-ত্যন্বয়ঃ। কিং কুর্ব্বতী সতী সম্পুটচয়াৎ সকাশাৎ মণিং বিচিত্য অন্বিষ্যানীয় গান্ধর্ব্বায়াং রাধায়াং শ্রীহস্তে বিন্যস্যন্তী। কিম্ভূতায়াং গান্ধর্ব্বায়াং আত্মসদনে আত্মগৃহে সবয়সাং সখীনাং বৃন্দৈঃ সহ হরিকৃতে কৃষ্ণনিমিত্তায় শুচিনির্ম্মলং যথাস্যাত্তথা হারান্ বিরচয়ন্ত্যাং॥ ২॥

সা মদধীশা মদধিপা রাধা কদা মাং মদয়তি হর্ষয়তি। কিম্ভূতা সতী ব্রজবিপিনরূপে লীলারাজ্যে বিজয়িনী এবং বল্লভতয়া প্রাণাদপ্যতিপ্রীত্যাস্পদং

---

অনন্তর শ্রীরঘুনাথ দাস গোস্বামী আপনার সিদ্ধাবস্থাতেও পূর্ব্বকৃত সেই সেবা সুখ প্রাপ্ত না হইয়া অতিশয় দৈন্য সহকারে সেই অবস্থায় সেবা বিশেষ আকাঙ্ক্ষা করিয়া কহিতেছেন।

কি আশ্চর্য্য! শ্রীরাধা নিজ গৃহে নিজ বয়স্যাগণের সহিত আনন্দের সহিত শ্রীকৃষ্ণের নিমিত্ত নির্ম্মল হার রচনা করিতে আরম্ভ করিলে পর সেই এই মাদৃশ দাসী রসমঞ্জরী সম্পুট (কৌটা) হইতে মণি অন্বেষণ করিয়া বারম্বার তোমার হস্তে সমর্পণ করত এই বৃন্দাবনে কবে ভুজলতাকে সার্থক করিবে।॥২॥

যিনি ব্রজবিপিন রূপ লীলা রাজ্যে বিজয়িনী এবং যিনি প্রিয়বশতঃ নিজ ভাগ্যকে প্রাণ অপেক্ষাও প্রীতিভাজন রূপে সাক্ষাৎ বিধান করিতেছেন তথা যিনি সমস্ত কোকিল

সমন্তাৎ ক্রীড়ন্তী পিক মধুপ মুখ্যাভি রভিতঃ
প্রজাভিঃ সংযুক্তা প্রমদয়তি সা মাং মদধিপা ॥ ৩ ॥
কদা কৃষ্ণাতীরে ত্রিচতুর সখীভিঃ সমমহো
প্রসূনং গুম্ফন্তীং রবিসখসুতা মানততয়া।
সমেত্য প্রচ্ছন্নং সপদি পরিরিপ্সো র্বকরিপো-
র্নিষেধে ভ্রূভঙ্গাং ভৃশ মনুভজেঽহং ব্যজনিনী ॥ ৪ ॥
কদা শুভ্রে তস্মিন্ পুলিনবলয়ে রাসমহসা
সুবর্ণাঙ্গী সঙ্ঘেষ্বহমহমিকা মত্ত মতিষু।

---

নিজং তাগ্যং সাক্ষাদ্বিদধতীঃ কুর্ব্বতী এবং পিকমধুপমুখ্যাভিঃ প্রজাভিরভিতঃ সংযুক্তা মিলিতা ক্রীড়ন্তী ॥ ৩ ॥

অহং ব্যজনিনী গৃহিতব্যজনা সতী রবিসখসুতাং বৃষভানুকন্যাং শ্রীরাধাং কদা ভৃশমতিশয়ং ভজে। রবিসখসুতাং কিম্ভূতাং কৃষ্ণাতীরে ত্রিচতুর সখীভিঃ সমং প্রসূনং গুম্ফন্তীং সতীং প্রচ্ছন্নং যথাস্যাত্তথা এত্য আগত্য সপদি তৎক্ষণাদেব পরিরিপ্সোঃ পরিরব্ধুমিচ্ছো র্বকরিপো র্নিষেধে বারণে ভ্রূভঙ্গাং ॥ ৪ ॥

কদা রাধা জিষ্ণুরগুণাদ্গণাদ্ধেতো দিব্যদ্রবিণমিব উৎকৃষ্টধনমিব মাং

---

ও ভ্রমর সমূহরূপ প্রজাবর্গের সহিত সম্যক্ সম্মীলিতা হইয়া ক্রীড়া করিতেছেন, সেই মদীশ্বরী শ্রীরাধা কবে আমাকে হর্ষিত করিবেন? ॥ ৩ ॥

আহা! যমুনা তীরে তিন চারিটী সখীর সহিত নম্রবদনে কুসুম গ্রন্থন করিতেছেন, এমন সময় প্রচ্ছন্নভাবে শ্রীকৃষ্ণ আগমন করিয়া সহসাই আলিঙ্গন করিতে ইচ্ছা করায় যিনি ভ্রূভঙ্গী দ্বারা নিষেধ করিতেছেন, সেই বৃষভানু নন্দিনী শ্রীরাধাকে আমি চামর গ্রহণ করিয়া কবে সেবা করিব? ॥ ৪ ॥

হরৌ যাতে নীলোৎপলনিকষতাং জিষ্ণুরগুণা-
দগুণা কস্মান্ দিব্যদ্রবিণমিব রাধা প্রদয়তি ॥ ৫ ॥
কদা ভাণ্ডীরস্থ প্রথিতরুচিরোৎসঙ্গনিলয়ে
বরা মধ্যাসীনাং কুসুমময়তূলী মতুলিতাং।

---

মদয়তীত্যন্বয়ঃ। জিষ্ণবো জয়নশীলো গুণঃ প্রভাবো যস্য তস্মাৎ গুণাৎ সৌন্দর্য্যা-দেরিত্যর্থঃ। কস্মিন্ সতি হরৌ নীলোপল নিকষতাং যাতে সতি। কদা শুভ্রে তস্মিন্ পুলিনস্থ বলয়ে মণ্ডলে স্বুবর্ণাঙ্গীসঙ্ঘেষু রাসস্য মহসা সৌন্দর্য্যেণ অহ-মহমিকামত্তমতিষু অহমেব সুন্দরী নান্যেত্যহঙ্কারমতিষু সৎসু। অহমহমিকা পূর্ব্বং যা স্যাৎ সম্ভাবনাস্মনীত্যমরঃ। অত্রায়মভিসন্ধিঃ যথা স্বর্ণকারোনিকষ-পাষাণেন স্বুবর্ণং পরীক্ষ্য ভদ্রাভদ্রং নিষ্কর্ষ্য ভদ্রে আসক্তো ভবতি। তথা শ্যামরূপ নিকষপাষাণেন স্বর্ণবর্ণাঃ সর্ব্বা মালিঙ্গ্যালিঙ্গ্য রাধায়াঃ স্বর্ণাঙ্গ এব উৎকৃষ্টবুদ্ধ্যা কৃষ্ণ আসক্তো বভূবেতি ॥ ৫ ॥

অসৌ মদ্বিধো জনঃ কদা বিশাখাপ্রাণালীং বিশাখাপ্রাণসখীং রাধাং ভজতি। কিন্তু তাং ভাণ্ডীরস্থ প্রথিত রুচিরোৎসঙ্গনিলয়ে খ্যাত মনোজ্ঞ-

---

সুনির্ম্মল পুলিন মণ্ডলে রাসসৌন্দর্য্য হেতু সমস্ত স্বুবর্ণাঙ্গী গোপীগণ "আমিই সুন্দরী, আর কেহই নহে" এইরূপে উন্মত্তা হলে পর শ্রীকৃষ্ণ নীলোপল রূপনিকষ পাষাণ হইলেন অর্থাৎ স্বর্ণপরীক্ষক স্বর্ণকারের ন্যায়, শ্রীকৃষ্ণ আলিঙ্গন দ্বারা গোপীগণকে পরীক্ষা করিলে, তাঁহার নিকট যে স্বর্ণাঙ্গী শ্রীরাধা সকল হইতে উৎকৃষ্ট স্বর্ণের ন্যায় সর্ব্বোত্তমা হই-য়াছেন, অর্থাৎ শ্রীকৃষ্ণ সর্ব্বোত্তম জানে যাঁহাতে আসক্ত হইয়াছেন, সেই স্বর্ণ তুল্য শ্রীরাধা বিজয়শীল প্রভাবেও সৌন্দ-র্য্যাদি বলতঃ কবে আমাকে আনন্দিত করিবেন? ॥

প্রিয়ে চিত্রং পত্রং লিখতি নিহিতস্বাঙ্গলতিকাং
বিশাখাপ্রাণালীং ভজতি দিশতী বর্ণকমসৌ ॥ ৬ ॥
কদা তুঙ্গে তুঙ্গে রহসি গিরিশৃঙ্গে ব্রততিজান্
প্রিয়ে পূর্ব্বা লীলা নিগময়তি সংস্তাব্য নিলয়ান্।
মদেনাবিস্পষ্টাং শকলিত পদাং ব্রীড়িততয়া-
ক্রুতা মৌৎক্যেনৈষা বিরচয়তি পৃচ্ছাং মম পুরঃ ॥ ৭ ॥

---

ক্রাড়গৃহে অতুলিতাং কুসুম ময়তুলী মধ্যাসীনাং। পুনঃ কিম্ভূতাং চিত্রং ত্রং লিখতি প্রিয়ে শ্রীকৃষ্ণে নিহিত স্বাঙ্গলতিকাং। অহং কিম্ভূতা বর্ণকং চিত্র-াধন দ্রববিশেষং দিশতী কৃষ্ণহস্তে দদতী ॥ ৬ ॥

গিরিশৃঙ্গে তুঙ্গে তুঙ্গে অত্যুচ্চ প্রদেশে যদ্রহো নির্জ্জনং তস্মিন্ ব্রততিজান্ তা ঘটিতান্ নিলয়ান্ গৃহান্ সংস্তাব্য সম্যক্ স্তাবয়িত্বা প্রিয়ে শ্রীকৃষ্ণে পূর্ব্বা লীলা নিগময়তি জ্ঞাপয়তি সতি এষা রাধা ঔৎক্যেন উৎসুকতয়া মম পুরঃ কদা পৃচ্ছাং প্রশ্নং বিরচয়তি করিষ্যতীত্যন্বয়ঃ। পৃচ্ছাং কিম্ভূতাং মদেন

---

ভাণ্ডীর বটের বিখ্যাত মনোজ্ঞ গৃহমধ্যে মনোহর পুষ্পময় তুলিকায় যিনি উপবেশন করিয়া রহিয়াছেন এবং প্রিয়তম শ্রীকৃষ্ণ চিত্র পত্র লিখিতে থাকিলে যিনি ত্বদীয় অঙ্গে অঙ্গ-লতিকা ন্যস্ত করিয়াছেন, সেই বিশাখার প্রাণসখী শ্রীরাধাকে এইজন শ্রীকৃষ্ণ হস্তে বর্ণক অর্থাৎ চিত্র সাধন দ্রব বিশেষ (আর্দ্র রং) সমর্পণ পূর্ব্বক কবে সেবা করিবে? ॥ ৬ ॥

গোবর্দ্ধন পর্ব্বতের অত্যুচ্চ প্রদেশে নির্জ্জন স্থানে লতা-রচিত গৃহ সকলকে প্রশংসা করিয়া শ্রীকৃষ্ণ পূর্ব্ব লীলা সকল জ্ঞাপন করাইলে এই শ্রীরাধা ঔৎসুক্য বশতঃ নিজে অনভিজ্ঞতা-রূপ জ্ঞানাবরোধক অহঙ্কারে অবিস্পষ্ট অতএব খণ্ডিত পদ

গতি র্যস্মে নিত্যা যদখিলমপি স্বং সবয়সাং
মদীশ্বর্য্যাঃ প্রেষ্ঠ প্রণয়কৃত সৌভাগ্য বরিমা।
হরে র্যৎ প্রেমশ্রী র্নিবসতি রমুষ্যা স্তুলনয়া
সদা তস্মিন্ কুণ্ডে লসতু ললিতালী মম দৃশি ॥ ৮ ॥

ইত্যভীষ্টপ্রার্থনাষ্টকং।

---

স্বানতিজ্ঞত্বাবরণরূপাহঙ্কারেণ অবিস্পষ্টাং অতএব শকলিতপদাং খণ্ডিত পদাং ব্রীড়িততয়া দ্রুতাং শীঘ্রোৎপন্নাং ॥ ৭ ॥

তস্মিন্ কুণ্ডে কুণ্ডসমীপ প্রদেশে ললিতালী ললিতাচাসৌ আলীচেতি ললিতাসখী মম দৃশি লসতু প্রকাশতামিত্যন্বয়ঃ। কিন্তূতা যৎ যা মে মম নিত্যা গতিঃ এবং যদ্ধা সবয়সাং সখীনাং স্বং ধনং। এবং মদীশ্বর্য্যা রাধায়াঃ প্রেষ্ঠ প্রণয়কৃত সৌভাগ্যবরিমা প্রেষ্ঠপ্রণয়েন শ্রীকৃষ্ণপ্রীত্যা কৃতঃ যৎ সৌভাগ্যং তস্য বরিমা শ্রেষ্ঠরূপৈব। যদযস্যাং হরেঃ শ্রীকৃষ্ণস্য অমুষ্যা রাধায়া স্তুলনয়া তুল্যেন প্রীতিশ্রী র্বসতি সেত্যর্থঃ ॥ ৮ ॥

ইত্যভীষ্টপ্রার্থনাষ্টক বিবৃতিঃ।

---

এবং লজ্জা হেতু শীঘ্র উচ্চরিত প্রশ্ন, কবে আমার সম্মুখে রচনা করিবেন অর্থাৎ আমাকে জিজ্ঞাসা করিবেন ॥ ৭ ॥

যিনি আমার নিত্য গতি, যিনি সখীদিগের নিখিল ধন, যিনি মদীশ্বরী শ্রীরাধার প্রিয়তম শ্রীকৃষ্ণের প্রণয় সম্পাদিত সৌভাগ্যের মাহাত্ম্য স্বরূপ, এবং শ্রীরাধার ন্যায় যাঁহাতে শ্রীকৃষ্ণের সমধিক প্রেম সর্ব্বদা বাস করিতেছে, সেই ললিতা সখী শ্রীরাধাকুণ্ডের সমীপ প্রদেশে আমার নয়ন গোচর হউন ॥ ৮ ॥

অভীষ্ট প্রার্থনাষ্টক সমাপ্ত।

## অভীষ্টসূচনং।

আভীরপল্লীপতিপুত্র কান্তা-
দাস্যাভিলাসাতিবলাশ্ববারঃ।
শ্রীরূপচিন্তামলসপ্তি সংস্থো
মৎ স্বান্ত দুর্দান্ত হয়েচ্ছুরাস্তাং ॥ ১ ॥
যদযত্নতঃ শম দমাত্মবিবেকযোগৈ-
রধ্যাত্ম লগ্নমবিকার,মভূন্মনো মে।

---

আভীরেতি।. আভীরপল্ল্যাঃ পতি র্নন্দ স্তস্য পুত্রঃ শ্রীকৃষ্ণ স্তস্য কান্তা শ্রীরাধা তস্যা দাস্যে যোঽভিলাসঃ স এবাতিবলাশ্ববারঃ' অশ্বারোহ বিশেষঃ সচ শ্রীরূপচিন্তামল সপ্তি সংস্থঃ সন্ মৎ স্বান্ত দুর্দান্ত হয়েচ্ছু রাস্তাং ভবত্বিত্যন্বয়ঃ। শ্রীরূপস্য চিন্তা এবামলসপ্তি র্মহানশ্বস্তৎস্থ স্তদারূঢ়ঃ। মৎ স্বান্তং মন্মনস্তদেব দুর্দান্তহয় স্তত্রেচ্ছুস্তদারোহণেচ্ছুরিত্যর্থঃ। মন্মনসো ঽভিলাসঃ শ্রীরূপচিন্তাসবলিতঃ সন্ শ্রীরাধিকা দাস্যে তিষ্ঠত্বিতি ভাবঃ ॥ ১ ॥

যস্য শ্রীরূপস্য যত্নতো যত্নাদযত্নে মম মনঃ শম দমাত্মবিবেক যোগৈরধ্যাত্মলগ্নং সৎ অবিকারং অভূৎ। শমো ভগবন্নিষ্ঠতা দমো জিতেন্দ্রিয়তা আত্মবিবেক-

---

আভীরপল্লীপতি নন্দরাজপুত্র শ্রীকৃষ্ণের কান্তা, শ্রীরাধিকার দাস্য বিষয়ক মদীয় অভিলাষরূপ বলবান্ অশ্বারোহী শ্রীরূপগোস্বামির চিন্তা রূপ স্থনির্ম্মল ঘোটকে আরোহণ করিয়া আমার মনোরূপ দুর্দ্দান্ত ঘোটকের অভিলাষী হউন, অর্থাৎ আমার চিত্তাভিলাষ শ্রীরূপের চিন্তান্বিত হইয়া শ্রীরাধার দাস্য কর্ম্মেই থাকুক ॥ ১ ॥

রূপগোস্বামির যত্নে প্রথমতঃ আমার যে মন, শম (ভগবন্নিষ্ঠতা)-দম (জিতেন্দ্রিয়তা) আত্মবিবেক (আত্মা ও

রূপস্য তৎস্মিতসুধং সদয়াবলোক-
মাসাদ্য মাদ্যতি হরেশ্চরিতৈরিদানীং ॥ ২ ॥
নিভৃত বিপিনলীলাঃ কৃষ্ণবক্তুং সদাক্ষ্ণা
প্রপিবথ মৃগকন্যা যূয়মেবাতিধন্যাঃ ।
ক্ষণমপি ন বিলোকে সারমেয়ী ব্রজস্থা-
প্যুদর ভরণবৃত্ত্যা বংভ্রমন্তী হতাহং ॥ ৩ ॥

---

আত্মানাত্ম বিবেচনং যোগঃ সমাধি ধ্যানমিতি যাবৎ। অধ্যাত্মং ভগবত্তত্ত্বং। মন্মনো। রূপস্য স্মিতসুধং সদয়াবলোক মাসাদ্য প্রাপ্য ইদানীং হরেশ্চরিতৈ মাদ্যতি মত্তং ভবতি ॥ ২ ॥

হে মৃগকন্যাঃ যূয়মেবাতিধন্যাঃ তত্র হেতুঃ নিভৃত বিপিনে লীলা যাসাং এবং ভূতাঃ সত্যঃ সদা কৃষ্ণবক্তুং অক্ষ্ণা প্রপিবথ। অহং সারমেয়ী কুক্কুরী ব্রজস্থাপি ন বিলোকে যত উদরভরণস্য বৃত্ত্যা বেতনেন বংভ্রমন্তী সতী হত্যা নষ্টা যণ্ডলুপন্তাৎ ভ্রাম্যতেঃ শতেপৃচ ॥ ৩ ॥

---

অনাত্মার বিবেচন ) এবং যোগ ( ধ্যান ) দ্বারা বিকার শূন্য হইয়া ভগবত্তত্ত্বে সলগ্ন হইয়াছিল, সেই মন শ্রীরূপগোস্বামির কৃপাদৃষ্টি প্রাপ্ত হইয়া সম্প্রতি হরিচরিত্র সমূহে মত্ত হইয়েছে ॥ ২ ॥

হে মৃগকন্যাগণ ! তোমরাই অতিশয় ধন্যা, যেহেতু নির্জ্জন বনে লীলা করতঃ সর্ব্বদা শ্রীকৃষ্ণের মুখকমল দর্শন করিতেছ, কিন্তু সারমেয়ী ( কুক্কুরী ) স্বরূপা আমি, বৃন্দাবনে থাকিয়াও ক্ষণকালের জন্য ঐ মুখকমল দর্শন করিতে পাইলাম না, যেহেতু ইতস্ততঃ ভ্রমণ করিতে করিতে কেবল উদর ভরণ রূপ বেতনেই বিনষ্ট হইলাম ॥ ৩ ॥

মন্মানসোন্মীলদনেক সঙ্গম-
প্রয়াস কুঞ্জোদরলব্ধ সঙ্গয়োঃ।
নিবেদ্য সখ্যর্পয় মাং স্বসেবনে
বীটীপ্রদানাবসরে ব্রজেশয়োঃ ॥ ৪ ॥
নিবিড় রতিবিলাসায়াসগাঢ়ালসাঙ্গীং
শ্রমজলকণিকাভিঃ ক্লিন্নগণ্ডাং নু রাধাং।
ব্রজপতিসুতবক্ষঃ পীঠবিন্যস্ত দেহা-
মপি সখি ভবতীভিঃ সেব্যমানাং বিলোকে ॥ ৫ ॥

---

মন্মানসেতি। হে সখি রূপমঞ্জরি বীটীপ্রদানাবসরে স্বসেবনকালে নিবেদ্য ব্রজেশয়ো রাধাকৃষ্ণয়ো র্মামর্পয়ঃ। কিম্ভূতয়োঃ মন্মানসে উন্মীলন্তৌ প্রকাশমানৌ চ তৌ অনেক সঙ্গম প্রয়াসেন কুঞ্জোদরে কুঞ্জমধ্যে লব্ধসঙ্গৌ চেতিতয়োঃ ॥ ৪ ॥

নু ভোঃ সখি ভবতীভিঃ সেব্যমানাং রাধাং অপি বিলোকে বিলোকিতুং সম্ভাবয়ামি। অপীতি সম্ভাবনায়াং। রাধাং কিম্ভূতাং নিবিড় রতিবিলাসেন য আয়াসস্তেন গাঢ় মতিশয় মলসমঙ্গং যস্যাস্তাং তথা। ক্লিন্নৌ আর্দ্রৌ গণ্ডৌ যস্যা স্তাং। ব্রজপতিসুতবক্ষসি নন্দনন্দনবক্ষসি পীঠে বিন্যস্তো দেহো যস্যা তাং ॥ ৫ ॥

---

হে সখি! রূপমঞ্জরি! যাঁহারা আমার মনোমধ্যে প্রকাশমান এবং নানাবিধ সঙ্গম প্রয়াসে কুঞ্জমধ্যে সঙ্গলাভ করিয়াছেন, সেই শ্রীরাধাকৃষ্ণকে আপনি স্বীয় সেবন কালে তাম্বুলবীটী নিবেদন করতঃ আমাকে অর্পণ করুন ॥ ৪ ॥

নিবিড়তর রতিবিলাস জনিত শ্রমে যাঁহার অঙ্গ প্রগাঢ় অলসযুক্ত, শ্রম জন্য জল কণায় যাঁহার গণ্ডদ্বয় আর্দ্র এবং যিনি নন্দনন্দনের বক্ষঃ পীঠে দেহ বিন্যস্ত করিয়াছেন,

